# কান্তকবি রজনীকান্ত

নলিনীরঞ্জন পণ্ডিত

জিজ্ঞাসা
কলিকাতা ৯ : কলিকাতা ২৯

প্রথম সংস্করণ, পৌষ ১৩৭৫, ডিসেম্বর ১৯৬৮

প্রচ্ছদপট : শ্রীসুধীনকুমার ভট্টাচার্য
শ্রীশ্রীবিজয়কৃষ্ণ সাধন আশ্রম
পোঃ নরেন্দ্রপুর, ২৪ পরগণা।

প্রকাশক : শ্রীশ্রীশকুমার কুণ্ড
জিজ্ঞাসা
১৩৩এ রাসবিহারী অ্যাভিনিউ, কলিকাতা ২৯
১ ও ৩৩ কলেজ রো, কলিকাতা ৯

মুদ্রক : দ্বিজেন্দ্রলাল বিশ্বাস
ইণ্ডিয়ান ফোটো এনগ্রেভিং কোম্পানি প্রাইভেট লিমিটেড
২৮ বেনিয়াটোলা লেন, কলিকাতা ৯

# সমর্পণ

যে দুইজন সহৃদয় মহোদয়
কান্তকবি রজনীকান্তকে
তাঁহার দারুণ দুঃসময়ে
অপরিমেয় সাহায্য দান করিয়া
বাঙ্গালী জাতির মুখরক্ষা করিয়াছেন,
বাঙ্গালার সেই দুই মহাপ্রাণ—
শ্রীমন্মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর
ও
কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায়ের
যুগল করে
তাঁহাদেরই সাধের কবির
এই জীবনগাথা সমর্পণ করিয়া
কান্তের আত্মার কথঞ্চিৎ তৃপ্তিসাধন করিলাম।

বিনীত
শ্রীনলিনীরঞ্জন পণ্ডিত

"জ্বলুক যতই জ্বলে,
পর জ্বালা-মালা গলে,
নীলকণ্ঠ-কণ্ঠে জ্বলে হলাহল-দ্যুতি ,
হিমাদ্রিই বক্ষ'পরে
সহে বজ্র অকাতরে,
জঙ্গল জ্বলিয়া যায় লতায় পাতায ,
অস্তাচলে চলে রবি,
কেমন প্রশান্ত ছবি !
তখনো কেমন আহা উদার বিভূতি !"

—বিহারীলাল

# ভূমিকা

রজনীকান্ত সেনের সহিত আমার প্রত্যক্ষ পরিচয় অতি সামান্যই ছিল। আমি কয়েকবার মাত্র তাঁহার গান তাঁহার মুখে শুনিয়াছি এবং রোগশয্যায় যখন ক্ষতকণ্ঠে তিনি মৃত্যুর প্রতীক্ষা করিতেছিলেন, তখন একদিন তাঁহার সহিত আমার সাক্ষাৎ হইয়াছিল। এই স্বল্প পরিচয়ে তাঁহার সম্বন্ধে আমার মনে যে ভাবের উদয় হইয়াছে সে আমি তৎকালে তাঁহাকে পত্রদ্বারাই জানাইয়াছিলাম। সেই পত্র এই বর্তমান গ্রন্থে যথাস্থানে প্রকাশিত হইয়াছে। ভূমিকা লিখিবার উপলক্ষ্যে রীতিরক্ষার উপরোধে সেই পত্রলিখিত ভাবকে যদি পল্লবিত করিয়া বলিবার চেষ্টা করি তবে তাহাতে রসভঙ্গ হইবে, অতএব তাহা হইতে নিরস্ত হইলাম। কেবল শ্রীমান নলিনীরঞ্জন পণ্ডিত এই কবি-চরিত রচনাকল্পে যে সাধু অনুষ্ঠান সম্পন্ন করিলেন, সে জন্য এই অবকাশে তাঁহাকে আমার হৃদয়ের আশীর্বাদ জ্ঞাপন করিতেছি।

শান্তিনিকেতন<br>৩১ আশ্বিন<br>১৩২৮

শ্রীরবীন্দ্রনাথ ঠাকুর

# নিবেদন

১৩১৭ সালের ভাদ্র মাসে কান্তকবি রজনীকান্ত পরলোকগমন করেন; তাঁহার পরলোকগমনের প্রায় বার বৎসর পরে তাঁহার এই জীবন-চরিত প্রকাশিত হইল।

এই জীবন-চরিত প্রকাশে বিলম্ব হওয়ায় অনেকে অনেক অনুযোগ ও অভিযোগ করিয়াছেন। তাঁহাদের সে অনুযোগ ও অভিযোগ যে সম্পূর্ণ অমূলক, তাহা বলি না, তবে এই সম্বন্ধে আমারও কিছু বলিবার আছে।

রোগশয্যাশায়ী রজনীকান্ত তাঁহার জীবন-চরিত লিখিবার জন্য আমাকে অনুরোধ করেন। তিনি তাঁহার স্বভাবসিদ্ধ বিনয়ের সহিত অনুরোধ করিয়াছিলেন বটে, কিন্তু সেই অনুরোধ, আদেশ বলিয়া শিরোধার্য করিয়াছিলাম। তখন বুঝি নাই যে, এই অনুরোধ বা আদেশ রক্ষা করা কত কঠিন, কত গুরুতর, কত দায়িত্বপূর্ণ। কিন্তু কার্যক্ষেত্রে অবতীর্ণ হইয়া আমি বাস্তবিকই বিপদগ্রস্ত হইয়া পড়ি। এ যে অকূল পাথার, অগাধ সমুদ্র! এই বার বৎসরকাল ধরিয়া আমি পরলোকগত কবিকে বুঝিবার জন্য সাধ্যমত চেষ্টা করিয়াছি। এরূপ ঘাতপ্রতিঘাতপূর্ণ সাধক-কবির জীবন-চরিত বুঝিয়া আয়ত্ত করা আমার পক্ষে খুব কঠিন। তাই এই জীবন-চরিত প্রকাশ করিতে এরূপ বিলম্ব ঘটিয়া গেল। এখনও যে রজনীকান্তকে যথাযথভাবে বুঝিতে ও বুঝাইতে পারিয়াছি, তাহাও ত' বলিতে পারি না।

সাধ্যমত চেষ্টা ও পরিশ্রম করিয়াও রজনীকান্তের জীবন-চরিতকে সুন্দর করিতে পারিলাম না, পরন্তু ইহাতে অনেক ত্রুটি রহিয়া গেল। যদি কখন এই গ্রন্থের দ্বিতীয় সংস্করণ হয়, তখন সে সমস্ত ত্রুটি সংশোধন করিব।

এই গ্রন্থ রচনার জন্য আমার বন্ধুবান্ধব অনেকে এবং বহু রজনী-ভক্ত আমাকে উপকরণ প্রভৃতির দ্বারা সাহায্য করিয়াছেন; তাঁহাদের সকলের কাছে আমি সে জন্য বিশেষ কৃতজ্ঞ। স্বতন্ত্রভাবে তাঁহাদের সকলের নাম প্রকাশ করিয়া এ নিবেদনের কলেবর বৃদ্ধি করিলাম না। তবে কৃতজ্ঞ-হৃদয়ে মাত্র একজনের নাম এখানে উল্লেখ করিতেছি—তিনি স্বর্গীয় কবির সাধ্বী সহধর্মিণী শ্রীমতী হিরণ্ময়ী দেবী মহাশয়া, তাঁহার প্রদত্ত উপকরণ ও কবি-লিখিত হাসপাতালের খাতাগুলি এই জীবন-চরিত রচনায় আমাকে বিশেষভাবে সাহায্য করিয়াছে।

সৎসাহিত্য-প্রচারে ব্রতী হইয়া যিনি ইতিমধ্যেই অনেকের শ্রদ্ধা ও সম্মানের ভাজন হইয়াছেন, আমার সেই পরম কল্যাণভাজন বন্ধু কুমার শ্রীমান্ নরেন্দ্রনাথ লাহা মহাশয় বর্তমান গ্রন্থপ্রকাশে আমাকে সাহায্য না করিলে আমার পক্ষে এই বিপুল ব্যয়সাধ্য কার্য সম্পন্ন করা দুরূহ হইত।

বরেণ্য কবি পূজনীয় শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয় যে কয়টি কথা লিখিয়া আমাকে আশীর্বাদ করিয়াছেন, তাঁহার সেই আশীর্বচন ভূমিকারূপে প্রকাশ করিলাম।

মহাবিষুব সংক্রান্তি
১৩২৮

বিনীত
শ্রীনলিনীরঞ্জন পণ্ডিত

## বর্তমান সংস্করণ-প্রসঙ্গে

কবিগুরু রবীন্দ্রনাথ এই গ্রন্থের প্রথম সংস্করণের ভূমিকা লেখেন ৩১শে আশ্বিন ১৩২৮। তারপর দীর্ঘকাল হ'ল সে সংস্করণের গ্রন্থ নিঃশেষিত হয়েছে। গ্রন্থকারের মৃত্যু হয় ১৩৪৭ ( ১৯৪০ খ্রীঃ ) বঙ্গাব্দে। তিনিও কান্তকবির মত সরস্বতীর সেবায় জীবন উৎসর্গ ক'রে লক্ষ্মীর কৃপায় বঞ্চিত ছিলেন। তাই এই অমূল্য গ্রন্থখানির দ্বিতীয় সংস্করণ তিনি আর সম্পাদনা করে যেতে পারেন নি ; ফলে বিগত ১৯৬৫ খ্রীষ্টাব্দে কান্তকবির শতাব্দীর স্মরণোৎসবে যখন গ্রন্থখানির খোঁজ পড়ল তখনও এটাকে আগ্রহ ক'রে প্রকাশ করার মত কোনও প্রকাশক উদ্যোগী হলেন না। গ্রন্থকর্তার পুত্রকন্যাগণ অশেষ চেষ্টা ক'রেও কৃতকার্য হতে পারলেন না কোন প্রকাশকের অন্তরে সাড়া জাগাতে বা আগ্রহ সৃষ্টি করতে।

এমন সময় সাহিত্যনিষ্ঠ তরুণ অধ্যাপক ডক্টর রথীন্দ্রনাথ রায় এই মূল্যবান গ্রন্থখানির খোঁজ করেন এবং পুনঃপ্রকাশের জন্য স্বয়ং উদ্যোগী হয়ে প্রকাশকদের দৃষ্টি আকর্ষণ করেন। তাঁর সেই আগ্রহে আমরাও সে সময়ে আগ্রহান্বিত হই, কারণ কবিগুরু রবীন্দ্রনাথ কান্তকবিকে তাঁর হাসপাতালে রোগশয্যায় দেখে আসার পর কান্তকবি তাঁকে তাঁর আতুরাবস্থায় ভক্তহৃদয়ে আত্মনিবেদনের যে অবিস্মরণীয় গানটী পাঠিয়ে দেন সেটী প'ড়ে রবীন্দ্রনাথ তাঁকে ২৮শে জ্যৈষ্ঠ ১৩১৭, শান্তিনিকেতন থেকে যে ঐতিহাসিক পত্র দেন সেটী কবিজীবনীর লেখক সাহিত্যবন্ধু নলিনীরঞ্জন পণ্ডিত মহাশয় স্বীয় গ্রন্থের প্রথম সংস্করণে প্রকাশ

করেন। রবীন্দ্রনাথের শতবার্ষিকী উপলক্ষে আমার প্রণীত রবীন্দ্র-বৈজয়ন্তী গ্রন্থে (১৯৬১ খ্রীঃ) সেটীকে আমি কাব্যরূপ দিয়ে প্রকাশ করেছি, তার পুনরুক্তি নিষ্প্রয়োজন, উল্লেখমাত্র-ই প্রয়োজন মনে করি। কারণ তাতে কান্তকবি এবং কবিগুরু রবীন্দ্রনাথ উভয়েরই উদ্ভাসিত আত্মার বিকীর্ণ কিরণকণা— কণামাত্র হ'লেও— তাকে কাব্যাবয়ব দিতে চেষ্টা করেছি।

প্রকাশকদের উদাসীনতায় যখন গ্রন্থপ্রণেতার পক্ষ হতাশ হয়ে একের পর অন্যের দরজায় ফিরছেন, তখনই অধ্যাপক ডক্টর রথীন্দ্রনাথ রায়ের সঙ্গে দেখা হওয়ায়, তিনি শুধু যে উৎসাহ দিলেন তাই নয়, নিজে দ্বিতীয় সংস্করণের ভূমিকা লিখে দেবার প্রতিশ্রুতিও দিলেন এবং লব্ধপ্রতিষ্ঠ প্রকাশক 'জিজ্ঞাসা' প্রকাশনীকে এই গ্রন্থপ্রকাশের জন্য অনুরোধ করলেন। 'জিজ্ঞাসা' প্রকাশনীও এই কর্তব্যভার আনন্দের সহিত গ্রহণ করলেন। কিন্তু হায়—মহাকবি ভবভূতির ভাষায়—

যচ্চিন্তিতং তদিহ দূরতরং প্রয়াতি
যচ্চেতসা ন গণিতং তদিহাভ্যুপৈতি।

বিনামেঘে বজ্রপাতের মত আমাদের শ্রদ্ধা ও স্নেহভাজন বন্ধুবর রথীন্দ্রনাথ অকস্মাৎ কালকবলিত হলেন। অগত্যা 'মধুর' অভাবে 'গুড' প্রয়োগের অনুকল্প বিধির মত এই দায়িত্ব এসে পড়ল আমার উপর। তিনি অল্প কিছু যা লিখে-ছিলেন তাও এই দুর্ঘটনার পর পাওয়া গেল না। কিন্তু তিনি সে সময় কান্তকবির এই পুণ্যজীবনী প্রকাশে অগ্রণী না হ'লে এবং উৎসাহ-উপদেশ না দিলে এই দ্বিতীয় সংস্করণ প্রকাশ করা সুদূরপরাহত হ'ত। তার জন্য সেই পুণ্যাত্মাকে— শুধু গ্রন্থকার বা প্রকাশকের পক্ষ থেকে নয়— বাংলা সাহিত্যের পক্ষ থেকে বঙ্গসাহিত্যের একজন দীন সেবক হিসাবে আমাদের আন্তরিক শ্রদ্ধা ও কৃতজ্ঞতা জানাই।

শতবর্ষে কান্তকবির প্রতি আমাদের যা কর্তব্য, আমাদের সারস্বত ঋণ পরিশোধের জন্য— তার যোগ্যতা আমার নাই। কান্তকবির মত নিষ্কাম, নিঃস্বার্থ, একান্ত আত্মনিবেদিত-প্রাণ, ভক্তসাধক তা আশাও করেন না। এ বিষয়ে কবিগুরু আদর্শ উদারতা প্রদর্শন করেছেন, বলেছেন—"গ্রহণ করেছো যত ঋণী তত করেছো আমায়"। তাঁর ঋণের স্বীকৃতিই আমাদের কৃতজ্ঞতা। কবিগুরুর যে অপরূপ পত্রখানি গ্রন্থমধ্যে উদ্ধৃত হয়েছে তাই তাঁর পরিচিতি। রবীন্দ্রনাথ লিখেছেন:—"*তাঁর কণ্ঠ বিদীর্ণ হইয়া কিন্তু সঙ্গীতকে নিবৃত্ত করিতে পারে*

নাই * * সমস্ত আশা ধূলিসাৎ হইয়াছে কিন্তু তুমার প্রতি ভক্তি বিশ্বাস ম্লান করিতে পারে নাই। কাঠ যতই পুড়িতেছে অগ্নি আরো বেশী করিয়াই জ্বলিতেছে। মানুষের আত্মার সত্য প্রতিষ্ঠা যে কোথায়·· তাহা সেদিন সুস্পষ্ট উপলব্ধি করিয়া আমি ধন্য হইয়াছি। সছিদ্র বাঁশির ভিতর হইতে পরিপূর্ণ সঙ্গীতের আবির্ভাব যেরূপ, আপনার রোগক্ষত বেদনাপূর্ণ শরীরের অন্তরাল হইতে অপরাজিত আনন্দের প্রকাশও সেইরূপ আশ্চর্য। * * ঈশ্বর যাঁহাকে রিক্ত করেন তাঁহাকে কেমন গভীরভাবে পূর্ণ করিয়া থাকেন, আজ আপনার জীবনসঙ্গীতে তাহাই ধ্বনিত হইতেছে ও আপনার ভাষা-সঙ্গীত তাহারই প্রতিধ্বনি বহন করিতেছে।"

এর পর কান্তকবি সম্বন্ধে মন্তব্য কবা—প্রদীপ জ্বেলে সূর্য দেখানোর মতই হাস্যকর হবে। তাঁর শতবার্ষিক স্মরণোৎসবে কান্তকবির গ্রন্থাবলী এবং তাঁর সম্বন্ধে যে সকল প্রবন্ধ লেখা হযেছে তার একটী সূচী আমি উদ্ধৃত করেছি আমাদের নিখিল ভারত বঙ্গ সাহিত্য-সম্মেলনের শতবার্ষিক স্মারক-গ্রন্থ থেকে। তাঁর জীবনের ঘটনাগুলিরও একটী তারিখসহ সূচী তা থেকেই সমাহৃত ক'রে দিয়েছি।

শ্রীযুক্ত দিলীপকুমার প্রমুখ বাংলার গায়কগণ তাঁর সঙ্গীত পরিবেশন ক'রে বাংলাদেশের নরনারীদের অন্তরে কান্তকবির পদাবলী দ্বারা নূতন ক'রে ভক্তি-বিশ্বাস সঞ্চার ক'রে আমাদের জীবন সার্থক করেছেন। প্রসঙ্গক্রমে সকলকে স্মরণ করতে বলি, পাঠকগণ, মানসনেত্রে দর্শন করুন যে কান্তকবির পবিত্র দেহ যখন তাঁব ভক্ত দেশবাসিগণ বহন ক'রে নিয়ে যান তখন তাঁরই গানটী সকলে বাষ্পগদ্‌গদ কণ্ঠে গেয়েছিলেন—

'কবে তৃষিত এ মরু ছাড়িয়া যাইব তোমারি রসাল নন্দনে'। এই পরম প্রত্যাশা, প্রত্যেক মুমূর্ষুর জন্য তিনি শেষ আশার বাণী রূপে, সঙ্গীত রূপে দান ক'রে গেছেন।

'কান্তকবি' গ্রন্থখানি, কবির কবিতা-গান বা সাহিত্য-সমালোচনার জন্য কোনো বিদগ্ধ পণ্ডিত হিসাবে ব্যাসাসনে ব'সে বক্তৃতা দেবার ভানে বা অভিমানে সাহিত্যবন্ধু পণ্ডিত নলিনীরঞ্জন প্রণয়ন করেন নি। কান্তকবির রচনা যেমন নির্ঝরের স্বতঃ উৎসারিত প্রবাহের মত, তাঁর এই জীবনীগ্রন্থটীও তাঁর জীবনের পুঙ্খানুপুঙ্খ বিবৃতিরূপে রোজনামচার প্রতিলিপি। এতে এমন ঘটনা অনেক উল্লিখিত আছে যাতে কান্তকবির প্রকৃত স্বভাব এবং স্বরূপটী স্বচ্ছভাবে ধরা

পড়ে। সভায় সমারোহে উৎসবের দিনে সকলেরই মন ও ব্যবহার একটু কৃত্রিমতার দ্বারা, প্রস্তুতির দ্বারা প্রসারিত বা প্রভাবিত হয়, কিন্তু তুচ্ছ ঘটনায় সকল মানুষই অসাবধান, অপ্রস্তুত, স্বাভাবিক, সরল, অকৃত্রিম এবং অকপট থাকে। কান্তকবির এই শিশুর মত সরল অকৃত্রিম রূপটী, জীবনীর প্রতি অধ্যায়ে বিধৃত হয়েছে।

গ্রন্থকর্তা সাহিত্যবন্ধু নলিনীরঞ্জন সম্বন্ধে এই গ্রন্থের কথামুখেই আমি আমার সশ্রদ্ধ বক্তব্য উপস্থাপিত করেছি। ইতি

বিনীত
শ্রীকালীকিঙ্কর সেনগুপ্ত

পি ৭০৩ লেক টাউন
কলিকাতা ৫৫
৩১শে ভাদ্র, ১৩৭৫
১৬ই সেপ্টেম্বর ১৯৬৮

প্রাণের মধুর জ্যোৎস্না ফুটেছে অধরে,
সদাই আনন্দে রয়,
সংসারে সংসারী হয়,
ভুলেও কখনো কারো মন্দ নাহি করে।

—বিহারীলাল

# ১

## জন্ম ও জন্মস্থান

১২৭২ সালের ১২ শ্রাবণ, (২৬ জুলাই ১৮৬৫) বুধবার প্রত্যুষে পাবনা জেলার সিরাজগঞ্জ মহকুমার ভাঙাবাড়ি গ্রামে বৈদ্যবংশে কান্তকবি রজনীকান্ত জন্মগ্রহণ করেন। কর্কটলগ্নে, সিংহরাশিতে কান্তকবির জন্ম হয়। তাঁহার জন্মকালীন নক্ষত্র ছিল পূর্বফল্গুনী। তাঁহার রাশিচক্রের প্রতিলিপি স্থানান্তরে প্রদত্ত হইল।

ভাঙাবাড়ির সেন-পরিবার সে সময়ে সমাজমধ্যে সম্মানিত ও বর্ধিষ্ণু ছিলেন। ধনধান্যে গৃহ যখন পরিপূর্ণ, আত্মীয়কুটুম্বের আনন্দকলরবে গৃহাঙ্গন যখন মুখরিত, সেন-পরিবার মধ্যে প্রীতির ধারা যখন পূর্ণবেগে বহমান, রজনীকান্ত সেই সময়ে জন্মগ্রহণ করিয়া সকলের আনন্দ পূর্ণমাত্রায় বর্ধন করেন।

ভাঙাবাড়ি একখানি ক্ষুদ্র পল্লী। ইহা উল্লাপাড়া থানার অধীন। পূর্বে এই স্থানে অসংখ্য নলবন ও পানের বরজ ছিল। বৈদ্যবংশীয় রাজারাম সেন ও রাজেন্দ্ররাম সেন, দুই সহোদর, ময়মনসিংহের সহদেবপুর গ্রাম হইতে এই স্থানে আসিয়া প্রথম বাস করেন। তাঁহাদের আগমনের পূর্বে ভাঙাবাড়িতে বৈদ্যের বাস ছিল না, তাঁহারাই ভাঙাবাড়ির প্রথম বৈদ্যবংশ। তখন ইহার চতুর্দিকে এক প্রকাণ্ড বিল ছিল। কালক্রমে সেই বিল শুকাইয়া যায় এবং উহা মনুষ্যের বাসোপযোগী হইয়া উঠে। ভাঙাবাড়ি উত্তরে ও দক্ষিণে বিস্তৃত। ইহার উত্তর ও পশ্চিমে দেলুয়াকান্দি, দক্ষিণে চন্দনগাঁতি এবং পূর্বে কোনাবাড়ি গ্রাম অবস্থিত। গ্রামের নিকট দিয়া হুড়াসাগর নামক একটি নদী (যমুনার শাখা) প্রবাহিত হইত। তা ছাড়া গ্রামস্থ ব্যক্তিবর্গের সমবেত চেষ্টা ও যত্নে তিন-চারিটি পুষ্করিণী খনন করানো হইয়াছিল। গ্রামের উত্তরে টিঠা নামে একটি ক্ষুদ্র বিল আছে। এই বিল, গ্রাম ও গ্রামস্থ পণ্ডিতগণকে লক্ষ্য করিয়া কবির কুল-পুরোহিত শ্রীযুক্ত প্রমথনাথ চক্রবর্তী মহাশয়ের খুল্লমাতামহ ৺যাদবেন্দ্র চক্রবর্তী মহাশয় একটি রহস্যপূর্ণ সংস্কৃত শ্লোক রচনা করেন। রজনীকান্ত অনেক সময় সেইটি আবৃত্তি করিতেন। শ্লোকটি এই—

ভগ্নবাটী ভবেৎ কাশী টিঠা চ মণিকর্ণিকা।
বিশারদঃ সদাশিবঃ ব্রজনাথঃ কালভৈরবঃ ॥[১]

---

১ কবির বাল্যবন্ধু সিরাজগঞ্জের প্রসিদ্ধ কবিরাজ শ্রীযুক্ত তারকেশ্বর চক্রবর্তী কবিশিরোমণি মহাশয়ের পিতা ৺ভুবনেশ্বর বিশারদ এবং শ্রীযুক্ত যদুনাথ চক্রবর্তীর পিতা ৺ব্রজনাথ চক্রবর্তীকে লক্ষ্য

টিঠা নামক মণিকর্ণিকায় স্নানদান ফল—

স্নানদানে ফলং নাস্তি কেবলং ঘ্যাগবর্দ্ধিকা।[২]

সেন-মহাশয়দিগের অভ্যুদয়ের সহিত গ্রামখানিরও উন্নতি হয়, এবং নানাস্থান হইতে ব্রাহ্মণ, কায়স্থ প্রভৃতি বহু জাতি এখানে আসিয়া বসবাস করেন।

কবির জন্মকালে গ্রামখানির অবস্থা বেশ উন্নত ছিল এবং গ্রামে ব্রাহ্মণ, বৈদ্য, কায়স্থ ও অন্যান্য জাতি বাস করিত। ইহা ব্যতীত সে সময়ে গ্রামে প্রায় চল্লিশ ঘর মুসলমানও ছিল।

কবির জন্মসময়ে ভাঙাবাড়িতে ডাকঘর ছিল না, কিন্তু পরে রজনীকান্ত ও দুই-চারিজন স্থানীয় ব্যক্তিবিশেষের চেষ্টায় কবির বহির্বাটীর একটি কক্ষে ডাকঘর স্থাপিত হয়।

সে সময় গ্রামে ভুবনেশ্বর চক্রবর্ত্তী বিশারদ মহাশয়ের দেশপ্রসিদ্ধ চতুষ্পাঠী ও গভর্নমেন্টের সাহায্যপ্রাপ্ত একটি বঙ্গবিদ্যালয় ছিল। তদ্ভিন্ন আনন্দমোহন ভট্টাচার্য বাচস্পতি ও রাজনাথ চক্রবর্ত্তী তর্করত্ন প্রভৃতি কয়েকজন বিখ্যাত পণ্ডিত তখন ক্ষুদ্র পল্লীখানিকে অলংকৃত করিতেন। এতদ্ব্যতীত কয়েকজন বিশেষ বর্দ্ধিষ্ণু ও শিক্ষিত লোক ভাঙাবাড়ির অধিবাসী ছিলেন। ইঁহাদের মধ্যে কবির জ্যেষ্ঠতাত রাজশাহির বিখ্যাত উকিল গোবিন্দনাথ সেন, পিতা সব-জজ গুরুপ্রসাদ সেন, রাজশাহির কমিশনারের সেরেস্তাদার প্যারীমোহন সেন, রাজ-দেওয়ান রাজীবলোচন সেন ও গোবিন্দপুর লালকুঠির দেওয়ান পুলিনবিহারী সেনের নাম বিশেষ উল্লেখযোগ্য।

ক্ষুদ্র পল্লী তখন সুখসমৃদ্ধি, উৎসব-আনন্দ ও স্বাস্থ্যসম্পদে পরিপূর্ণ। হিন্দু অধিবাসীদিগের মধ্যে এগারোটি পরিবারে দুর্গোৎসব হইত, ভাঙাবাড়ির ন্যায় একখানি ক্ষুদ্র পল্লীর পক্ষে ইহা কম গৌরবের কথা নহে। চৈত্র মাসে চড়কের সময় প্রায় দুই সপ্তাহ ধরিয়া উৎসব চলিত।

এখন গ্রামের অবস্থা শোচনীয় হইয়াছে। পূর্ব্বের সে শ্রী আর নাই। শিক্ষিত ও সম্ভ্রান্ত লোকেরা গ্রাম ত্যাগ করিয়াছেন, লোকের যত্ন ও ছাত্রাভাব-বশত বঙ্গবিদ্যালয়টি উঠিয়া গিয়াছে। চড়কের সেই দুইসপ্তাহব্যাপী উৎসব আর

---

করিয়া এই শ্লোক রচিত হইয়াছিল। পণ্ডিত ব্রজনাথ অতিশয় কৃষ্ণকায়, হৃষ্টপুষ্ট ও দীর্ঘচ্ছন্দ ব্যক্তি ছিলেন, যখন সেই কৃষ্ণাঙ্গ রক্তচন্দনচর্চিত করিয়া নামাবলী গায়ে দিয়া তিনি বাহির হইতেন, তখন প্রকৃতই তাঁহাকে ভৈরব বলিয়া বোধ হইত।

২ ঘ্যাগ— গণ্ডমালা।

হয় না। সংস্কারের অভাবে পুষ্করিণীগুলি মজিয়া গিয়াছে, আর সঙ্গে সঙ্গে ম্যালেরিয়া আসিয়া দেখা দিয়াছে।

কবির ভাগিনেয় শ্রীযুক্ত রেবতীকান্ত দাশগুপ্ত মহাশয়ের প্রেরিত গ্রামের বিবরণ হইতে নিম্নে কিয়দংশ উদ্ধৃত হইল। ইহা পাঠ করিলে বুঝা যাইবে যে গ্রামের কতদূর দুর্দশা হইয়াছে। কালমহিমায়, পল্লীবাসীর অবহেলায় ও অযত্নে এবং ম্যালেরিয়ার মাহাত্ম্যে এখন ভাঙাবাড়ি প্রকৃতই 'ভাঙাবাড়ি'তে পরিণত হইয়াছে।—

'গুরুপ্রসাদ ও গোবিন্দনাথের রাজপ্রাসাদ-সদৃশ বৃহৎ অট্টালিকাতে এখন গুটিকতক বিধবা বাস করিতেছেন। ··

'ব্রাহ্মণ অধিবাসীগণের মধ্যে প্রায় সকলেই হীনপ্রভ হইয়া পড়িয়াছেন। গ্রামে যাঁহারা শিক্ষিত ব্যক্তি, তাঁহারা প্রায় সকলেই গ্রাম ত্যাগ করিয়াছেন। হিন্দুরা পূর্ব হইতেই অর্থহীন ছিলেন, ভদ্রলোকগণ তবু শহরে গিয়া অর্থোপার্জন করিতেছেন, কিন্তু দরিদ্র অধিবাসীগণের কোনও উপায় নাই বলিয়া তাঁহারা বাধ্য হইয়া গ্রামে বাস করিতেছেন এবং ম্যালেরিয়ার কবলে পড়িয়া জর্জরিত হইতেছেন।'

পল্লীবাস-সম্বন্ধে কবির উক্তি উদ্ধৃত করিয়া এই অধ্যায়ের উপসংহার করিতেছি—

'দেশটা মধ্যমশ্রেণীর লোকের পক্ষে বাসের অযোগ্য হয়েছে। মুসলমান প্রধান। হিন্দুদের মধ্যেও দলাদলি, মনোমালিন্য। তবে honest villager কেমন করে সেখানে বাস করবে? আমি তো পথ এক রকম দেখিয়েছি। দেখছ না? বাড়িঘরে কই যাওয়াই হয় না। আমার একটু সম্পত্তি ছিল, তার অধিকার নাই, আমি পত্তনি দিয়েছি, কতক বিক্রি করেছি। I smelt from the beginning that the quarter would not be fit for our living.'[৩]

৩ হাসপাতালের রোজনামচা, ৬ ফাল্গুন ১৩১৭ সাল।

# ২

## বংশপরিচয় : পিতৃকুল ও মাতৃকুল

ময়মনসিংহ জেলার টাঙ্গাইল মহকুমার সহদেবপুর গ্রামে রজনীকান্তের পূর্বপুরুষদিগের আদি বাস ছিল। তাঁহারা বঙ্গজ বৈদ্য। সহদেবপুর যমুনা নদীর পূর্বতীরে অবস্থিত। তাঁহার প্রপিতামহ যোগিরাম সেন ভাঙাবাড়ির জমিদার যুগলকিশোর সেনগুপ্তের কন্যা করুণাময়ীকে বিবাহ করেন। এই যুগলকিশোর পূর্বোক্ত রাজেন্দ্ররাম সেন মহাশয়ের পৌত্র। যোগিরামের মৃত্যুর সময়ে করুণাময়ী গর্ভবতী ছিলেন। স্বামীর মৃত্যুর কয়েকমাস পরে তিনি বাপের বাড়িতে— তাঁহার ভাই শ্যামকিশোর সেনের আশ্রয়ে ভাঙাবাড়িতে আসিয়া উপস্থিত হন। এইখানেই তিনি একটি পুত্র প্রসব করেন। ইনিই রজনীকান্তের পিতামহ গোলোকনাথ সেন।

পিতৃহীন বালক গোলোকনাথ মাতুলালয়ে লালিত-পালিত হইতে লাগিলেন। সহদেবপুরে আর ফিরিয়া গেলেন না। তাঁহার মাতুল শ্যামকিশোর সেন মহাশয় গোলোকনাথকে একটি বাড়ি ও কিছু জমি দান করেন। তাহাতেই অতি কষ্টে গোলোকনাথের সংসার চলিত। তাঁহারা মাটির পাত্রই ব্যবহার করিতেন; কারণ তাঁহাদের তৈজসপত্র ছিল না। অনেক সময় তাঁহাকে কলাপাতে ভাত খাইতে হইয়াছিল। অত্যন্ত গরিব বলিয়া তিনি ভালোরূপ লেখাপড়া শিখিতে পারেন নাই। সহদেবপুর গ্রামে তাঁহার বিবাহ হয়। তাঁহার পত্নীর নাম অন্নপূর্ণা দেবী। গোলোকনাথের দুই পুত্র— গোবিন্দনাথ ও গুরুপ্রসাদ। যদিও গোলোকনাথ নিজে ভালোরূপ লেখাপড়া শিখিবার সুযোগ পান নাই, তথাপি শিক্ষার প্রতি তাঁহার বিশেষ অনুরাগ ছিল এবং তিনি ছেলেদের রীতিমতো লেখাপড়া শিখাইতে ত্রুটি করেন নাই। গোবিন্দনাথ বড়ো ও গুরুপ্রসাদ ছোটো। এই গুরুপ্রসাদই কবি রজনীকান্তের পিতা।

ছেলেবেলায় মামাতো ভাই রামচন্দ্র সেন মহাশয়ের রাজশাহির বাসায় থাকিয়া দুই ভাইকে অতি কষ্টে লেখাপড়া শিখিতে হইয়াছিল। শুনিতে পাওয়া যায়, সময়ে সময়ে বালিশ অভাবে ইটে চাদর জড়াইয়া তাহাতেই মাথা রাখিয়া তাঁহাদিগকে ঘুমাইতে হইয়াছে। তখনকার মতো শস্তাগণ্ডার দিনেও তাঁহাদের ভাগ্যে সপ্তাহে একদিনের বেশি ঘি জুটিত না। বড়ো ভাই গোবিন্দনাথ, রঙপুর কালেক্টরির সেরেস্তাদার কাশীনাথ তালুকদার মহাশয়ের নিকট বাংলা ভাষা

শিখিবার পরে একজন মৌলবির নিকট ফারসি পড়েন। তারপর তিনি রাজশাহিতে সাত টাকা মাহিনায় চৈতন্যকৃষ্ণ সিংহ নামক একজন উকিলের মুহুরি নিযুক্ত হন। ক্রমে নিজের একান্ত চেষ্টা ও পরিশ্রমে তিনি উকিল হইয়াছিলেন। সে-সময়ে লোকে জজসাহেবের অনুগ্রহে উকিল হইতে পারিত। তাঁহার নিকট আইন-সংক্রান্ত সামান্য রকমের একটি পরীক্ষা দিলেই লোকে ওকালতি করিবার সনন্দ পাইত। বস্তুত, সে সময়ে বুদ্ধিমান লোকের পক্ষে উকিল হওয়া কঠিন ছিল না।

গোবিন্দনাথ খুব পরিশ্রম করিতেন, তাঁহার বুদ্ধি খুব তীক্ষ্ণ ছিল এবং তিনি অনেক জটিল মকদ্দমা খুব সহজেই আয়ত্ত করিতে পারিতেন। এজন্য অল্পদিন-মধ্যেই ওকালতিতে তাঁহার বিলক্ষণ উন্নতি হয়। সে সময়ে রাজশাহির আদালতে তাহার মতো তীক্ষ্ণবুদ্ধি উকিল বড়ো ছিল না। তিনি ইংরাজি জানিতেন না, কিন্তু ফারসি ও সংস্কৃতে তাঁহার বিশেষ দখল ছিল। তখন উর্দু ভাষায় আদালতের কাজ চলিত। মকদ্দমা গুছাইয়া বলিবার ভঙ্গি এবং তাঁহার যুক্তি ও তর্কের এমনই প্রভাব ছিল যে, অনেক সময়ে হাকিমকে তাঁহার মতে মত দিতে হইত। প্রায় প্রতি মকদ্দমাতেই তিনি জয়লাভ করিতেন। ফলে তাঁহার ব্যবসায়ে এতদূর পসার-প্রতিপত্তি হইয়াছিল যে, দেশের ধনী-নির্ধন, পণ্ডিত-মূর্খ সকলেই তাঁহাকে বিশেষ শ্রদ্ধা করিত ও সম্মানের চক্ষে দেখিত। এ সম্বন্ধে একটি কথা না বলিয়া থাকিতে পারিলাম না। তাঁহার মাতৃশ্রাদ্ধ উপলক্ষে যখন তিনি মহাসমারোহে দানসাগরের অনুষ্ঠান করেন, তখন নাটোর ছোটো-তরফের প্রসিদ্ধ রাজা ৺চন্দ্রনাথ রায় বাহাদুর তাঁহার মাতার শ্রাদ্ধকার্য সুসম্পন্ন করিবার জন্য ভাঙা-বাড়ি গ্রামে শুভাগমন করেন এবং নিজে উপস্থিত থাকিয়া সমস্ত কার্য সুচারুরূপে সম্পন্ন করান। এমনকি, শুনিতে পাওয়া যায় যে তিনি নাকি নিজ হাতে কাঙালি-বিদায় পর্যন্ত করিয়াছিলেন।

বৃদ্ধবয়স পর্যন্ত গোবিন্দনাথ ওকালতি করেন এবং এই আইন-ব্যবসায়ে যথেষ্ট অর্থও উপার্জন করিয়াছিলেন , কিন্তু সে-অর্থ তিনি রাখিয়া যাইতে পারেন নাই— পরের উপকারে ও ধর্মেকর্মে তাহা ব্যয় করিয়া গিয়াছিলেন। দারিদ্র্য কী, তাহা তিনি ছেলেবেলায় বেশ হাড়ে-হাড়ে বুঝিয়াছিলেন। তাই তিনি অন্নদানে কাতর ছিলেন না। তাঁহার রাজশাহির বাসায় দু-বেলা পঁচিশ-ত্রিশ জন ছাত্রের ও নিরাশ্রয় ব্যক্তির পাত পড়িত।

ভাঙাবাড়িতে যেখানে গোলোকনাথের ভাঙা কুঁড়ে ছিল, সেই পৈতৃক ভিটার উপর গোবিন্দনাথ রাজবাড়ির মতো জমকালো বাড়ি করেন। বাড়িটি দুই-মহলা।

বাহিরের মহলে সুন্দর ও সুবৃহৎ ঠাকুরদালান, সেই ঠাকুরদালানে বারো মাসে তেরো পার্বণ হইত।

গোবিন্দনাথের দুই বিবাহ। প্রথমা স্ত্রীর গর্ভে ভুবনময়ী, দুর্গাসুন্দরী ও নিস্তারিণী—এই তিন মেয়ে এবং বরদাকান্ত, কালীকুমার ও উমাশংকর— এই তিন ছেলে। বড়ো মেয়ে ভুবনময়ী নিঃসন্তান অবস্থায় বিধবা হন, ইনি আজও জীবিত আছেন এবং ভাঙাবাড়িতে বাস করিতেছেন। ভাঙাবাড়ি গ্রামে এখন কেবল কবির বাড়িতেই যে দুর্গাপূজা হয়, সে শুধু দেবী ভুবনময়ীর আন্তরিক চেষ্টা ও আগ্রহে। একবার কবির সংসারে টাকাকড়ির অভাব হইলে, ছেলেরা পূজা বন্ধ করিবার ইচ্ছা করিয়াছিল। তখন ভুবনময়ী আকুল হইয়া বলিয়াছিলেন, 'আগে তোরা আমার গলায় ছুরি দে, তারপর যা-হয় করিস। আমার তো মরণ নেই। বাবার এই প্রকাণ্ড পূজার দালান কেমন করে খালি দেখব?' ডেপুটি ম্যাজিস্ট্রেট দ্বারকানাথ রায়ের সহিত গোবিন্দনাথের মেজো মেয়ে দুর্গাসুন্দরীর বিবাহ হয়। বিবাহের অল্পদিন পরেই তিনি স্বামীর সহিত ব্রাহ্মধর্ম গ্রহণ করেন। ইনি এখন জীবিত নাই। ইহার চারি পুত্র— বড়ো কাকিনা রাজস্টেটের ম্যানেজার শ্রীযুক্ত হেমেন্দ্রনাথ রায়, মেজো শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ রায় বি-এ, সেজো সুপ্রসিদ্ধ ব্যারিস্টার শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রনাথ রায় (জে এন. রায়), ছোটো শ্রীযুক্ত যতীন্দ্রনাথ রায়। গোবিন্দনাথের দ্বিতীয়া স্ত্রী রাধারমণী দেবী গত ১৩২১ সালে মারা গিয়াছেন। সু-লেখিকা শ্রীমতী অম্বুজাসুন্দরী ইঁহার একমাত্র কন্যা। ইনি বেশ ভালো বাংলা লিখিতে পারেন। তাঁহার যে বাংলা লেখায় এত খ্যাতি ও প্রতিপত্তি হইয়াছে—সে কেবল তাঁহার ভাই রজনীকান্তের গুণে। ইঁহার রচিত 'প্রীতি ও পূজা', 'খোকা', 'গল্প', 'ভাব ও ভক্তি', 'দুটি কথা' এবং আর-আর বই বাংলা সাহিত্যে যথেষ্ট আদর পাইয়াছে। ইনি প্রসিদ্ধ ডেপুটি ম্যাজিস্ট্রেট শ্রীযুক্ত কৈলাসগোবিন্দ দাশগুপ্ত এম-এ, মহাশয়ের স্ত্রী।

গোবিন্দনাথের ছোটো ভাই গুরুপ্রসাদ বিশেষ বুদ্ধিমান ছিলেন। দাদার মতো তাঁহারও ফারসি ও সংস্কৃতে বিশেষ দখল ছিল। তা ছাড়া তিনি ইংরাজিও বেশ জানিতেন। দাদার সাহায্যে ঢাকা হইতে ওকালতি পাশ করিয়া তিনি সদরআলার (মুনসেফ) পদ প্রাপ্ত হন। তিনি কালনা, কাটোয়া, রঙপুর, দিনাজপুর, ভাগলপুর ও মুঙ্গেরে মুনসেফি করেন। পরে বরিশালে তিনি সব-জজ হন এবং কৃষ্ণনগরে বদলি হইয়া পেনশন পান।

কালনা ও কাটোয়া বৈষ্ণবপ্রধান জায়গা। ঐ দুই জায়গায় তিনি যখন মুনসেফ

ছিলেন, তখন সেখানকার বৈষ্ণবগণের সঙ্গে থাকিয়া তিনি বৈষ্ণবশাস্ত্র ও প্রাচীন বৈষ্ণব মহাজনদিগের মনোহর পদাবলী বিশেষভাবে পাঠ ও আলোচনা করিতেন এবং এই আলোচনায় বৈষ্ণবধর্মে তাঁহার বিশেষ অনুরাগ জন্মে। এই অনুরাগের ফল সাধনা, আর সেই সাধনার ফল 'পদচিন্তামণিমালা'— ব্রজবুলির প্রায় সাড়ে-চারি শত হীরামোতিতে এই পদচিন্তামণিমালা গাঁথা। কালনার প্রসিদ্ধ সিদ্ধবৈষ্ণব ভগবানদাস বাবাজি মহাশয় গ্রন্থের এই নাম দেন এবং শান্তিপুরের প্রসিদ্ধ ভাগবত প্রভুপাদ মদনগোপাল গোস্বামী মহাশয় ইহার ভূমিকা লেখেন।

ভাঙাবাড়ির সেন-মহাশয়েরা শাক্ত। তাহাদের বাড়িতে দুর্গোৎসবের সময়ে পাঠাবলি হইত। গুরুপ্রসাদের দাদা গোবিন্দনাথ শাক্ত ছিলেন। তাঁহার ভিতরও যেমন, বাহিরও তেমন ছিল— তাহার প্রাণে যেমন ভক্তি ছিল, বাহিরে তেমনি অনুষ্ঠানও ছিল। এদিকে গুরুপ্রসাদ দাদাকে খুব ভক্তি করিতেন, এমন অবস্থায় দাদার ধর্মবিশ্বাসে আঘাত লাগিতে পারে, এই আশঙ্কায় তাঁহার মনের বৈষ্ণবভাব তিনি বাহিরে বড়ো একটা প্রকাশ করিতেন না। কিন্তু তিনি দাদার চোখের বাহিরে বৈষ্ণবধর্মের সাধনা করিতেন। দাদার প্রতি এরূপ অচলা ভক্তি আজিকার দিনে বিরল হইলেও, সে সময়ে দুর্লভ ছিল না।

গুরুপ্রসাদ গান বড়ো ভালোবাসিতেন। নিজে কাহারো নিকট গীতবাদ্য শেখেন নাই, কিন্তু গান শুনিতে ও গাহিতে বড়োই ভালোবাসিতেন। রাজশাহির ধর্মসভার বাৎসরিক অধিবেশনে প্রসিদ্ধ গায়ক রাজনারায়ণের চণ্ডীযাত্রা ও কীর্তন-গান হইত। চণ্ডীর গান শুনিয়া তাঁহার 'ভাব' লাগিত এবং তিনি বাহ্যজ্ঞানশূন্য হইয়া বার-বার রাজনারায়ণের সহিত কোলাকুলি করিতেন। কীর্তনে হরিনাম শুনিয়াও তাহার সেইরূপ 'ভাব' লাগিত।

১২৮৩ সালের বৈশাখ মাসে তাঁহার 'পদচিন্তামণিমালা' প্রকাশিত হয়। এই গ্রন্থের পদাবলীও তিনি সুর করিয়া গান করিতেন। কোনও কোনও সময়ে ভাবে বিভোর হইয়া তাঁহার চোখ দিয়া দরদর ধারে জল পড়িত। বালক রজনীকান্ত পিতার এইরূপ ভাবাবেশ দেখিতেন এবং তাঁহার ক্ষুদ্র শিশুহৃদয় বিস্ময় ও আনন্দে ভরপুর হইয়া উঠিত। তাই পিতার গানের ও ভাবের প্রভাবে তিনি সুগায়ক ও সুকবি হইয়া উঠিয়াছিলেন।

পদাবলী প্রকাশের কিছুদিন পরে বড়ো আনন্দে গুরুপ্রসাদ দাদাকে বই দেখাইতে গেলেন। কিন্তু বই দেখিয়া গোবিন্দনাথ বলিলেন, 'বই ভালো হয়েছে, কিন্তু এতে মায়ের নাম কই?' দাদার অনুযোগ ছোটো ভাইয়ের প্রাণে বেশ

লাগিল। ভ্রাতৃভক্ত গুরুপ্রসাদ শক্তির মাহাত্ম্য কীর্তন করিয়া ব্রজবুলিতে 'অভয়া-বিহার' নামক আর-একখানি কাব্য লিখিলেন। ইহা গুরুপ্রসাদের শেষবয়সের লেখা ; ইহাতে দক্ষপ্রজাপতি-গৃহে সতীব জন্ম হইতে দক্ষযজ্ঞে তাঁহার দেহত্যাগ পর্যন্ত লেখা হইয়াছে। কিন্তু দুঃখের বিষয়, বইখানি তিনি বা রজনীকান্ত কেহই প্রকাশ করিয়া যাইতে পারেন নাই।[১]

গুরুপ্রসাদ অত্যন্ত বিনয়ী ছিলেন। কোনও উৎসবের সময়ে তাঁহার বাড়িতে অনেক ব্রাহ্মণ নিমন্ত্রিত হইয়া আসেন। তিনি তাঁহাদেব পা ধোয়াইবার জন্য আসিলে, ব্রাহ্মণেরা তাঁহাকে বলিলেন— 'বাড়িতে এত দাসদাসী থাকিতে আপনি কেন?' তাহাতে গুরুপ্রসাদ বলেন, 'আমি সদবালা বটে, কিন্তু এখানে আপনাদের দাস।'

গোবিন্দনাথেব মেজাজ একটু কড়া ছিল। বাজশাহিতে একজন নূতন মুনসেফ বদলি হইয়া আসিলে, গোবিন্দনাথ একদিন তাঁহাব এজলাসে হাজিব হন। কী কথায় হাকিম ও উকিলেব মধ্যে একটু বচসা হয়। গোবিন্দনাথ হঠাৎ চটিয়া বলিলেন, 'দেখুন মহাশয়, আপনাব সহিত মিছে তর্ক কবতে চাই নে। আপনার মতো কত মুনসেফ আমাব তামাক সেজে দেয়!' তিনি এই কথা বলিয়াই এজলাস হইতে বাহির হইয়া যান। পরে গুরুপ্রসাদ ছুটিব সময়ে রাজশাহিতে আসিলে, গোবিন্দনাথ ঐ মুনসেফ বাবুকে সাদবে আপনাব বাড়িতে নিমন্ত্রণ করেন। উক্ত মুনসেফ বাবু নিমন্ত্রণরক্ষার্থ গোবিন্দনাথেব বাড়িতে আসিলে, তাঁহার সমক্ষে গোবিন্দনাথ গুরুপ্রসাদকে ডাকিয়া তামাক সাজিতে বলিলেন। মুনসেফ বাবু গুরুপ্রসাদকে চিনিতেন ; সুতবাং তাঁহাকে দেখিয়াই গোবিন্দনাথের সেদিনকার কথার ভাব বুঝিতে পারিলেন। ইহাতে গোবিন্দনাথের কথার রস ততটা না ফুটিলেও, গুরুপ্রসাদের ভ্রাতৃভক্তির পরিচয় অতি সুন্দরভাবে ফুটিয়া উঠিয়াছে।

মাহিনার টাকা পাইবামাত্র গুরুপ্রসাদ সমস্ত টাকা দাদার নিকট পাঠাইয়া দিতেন, পরে তাঁহার নিকট হইতে দরকারমতো বাসাখরচ চাহিয়া লইতেন। দুই ভাইয়ের যিনি যাহা রোজগার করিতেন, তাহাতে উভয়েরই সমান অধিকার ছিল। যাহা-কিছু জমিজমা গোবিন্দনাথ করিয়াছিলেন, তাহা উভয়েই ভোগ করিতেন এবং সুদূর ভবিষ্যতে পাছে পুত্রপৌত্রের মধ্যে বিষয়-সম্পত্তি লইয়া কোন-

১ এই গ্রন্থের দুইখানি কাপি ছিল : ইহার একখানি রাজশাহির প্রসিদ্ধ ঐতিহাসিক শ্রীযুক্ত অক্ষয়কুমার মৈত্রেয় সি-আই-ই মহাশয়ের নিকট ছিল, কিন্তু ভূমিকম্পের সময়ে সেখানি নষ্ট হইয়া যায়। অপরখানি অদ্যাপি নাটোরের উকিল শ্রীযুক্ত জগদীশ্বর রায় মহাশয়ের নিকট আছে।

রূপ বিবাদ-বিসংবাদ হয়, এই ভয়ে গোবিন্দনাথ সমস্ত বিষয় দুই সমান ভাগে ভাগ করিবার প্রস্তাব করেন। কিন্তু তখন গোবিন্দনাথের তিন ছেলে ও গুরুপ্রসাদের দুই ছেলে। তাই গুরুপ্রসাদ এই প্রকার বিভাগে আপত্তি করিয়া পাঁচজনের জন্য সম্পত্তি সমান পাঁচ ভাগে বিভক্ত করিতে দাদাকে অনুরোধ করেন। তাঁহারই কথামতো সমস্ত সম্পত্তির সেইমতো উইল করা হইয়াছিল।

রজনীকান্তের জ্যাঠা ও বাপ দুইজনেই ভালো লোক ছিলেন এবং এই দুই ভাইয়ের মধ্যে কীরূপ সম্প্রীতি ছিল, এই সকল ঘটনা হইতেই তাহা সহজে বুঝা যাইবে। রজনীকান্ত ও স্বলিখিত অসম্পূর্ণ আত্মজীবনচরিতে পিতা ও জ্যেষ্ঠতাতের যে চরিত্রচিত্র অঙ্কিত করিয়াছেন, তাহা নিম্নে উদ্ধৃত করিলাম :

'আমার পিতা কিছু স্থির, ধীর ও গম্ভীর প্রকৃতির লোক ছিলেন। অনেক সময়ে দেখা গিয়াছে, কোনও প্রশ্ন উপস্থিত হইলে, বলিতেন, "বোস, বিবেচনা করিয়া দেখি।" পিতৃজ্যেষ্ঠের প্রকৃতিতে তেজস্বিতা, অহংকার, হঠকারিতা বহুল পরিমাণে লক্ষিত হইত। একজন কোমল, নম্র, "মাটির মানুষ", একজন উদ্ধত, মানোন্নত, গর্বী। এই দুই বিভিন্ন প্রকৃতি "আজন্ম-পরিবর্ধিত সখ্যে" মিলিয়া-মিশিয়া কোমল ও কঠোর, বিনয় ও গর্ব, গম্ভীরতা ও ঔদ্ধত্য— কেমন করিয়া নির্বিরোধে ও স্বচ্ছন্দে একত্র বাস করিতে পারে তাহার উজ্জ্বল ও মনোহর দৃষ্টান্ত রাখিয়া গিয়াছে।

'উভয়েই অন্নবিতরণে ও বিপন্নের সাহায্যে অর্থদান করিতে মুক্তহস্ত ছিলেন। ধর্মপ্রবণতা, ঈশ্বরনিষ্ঠা, দুঃস্থের প্রতি করুণা ও দান, ইহার উপর অসামান্য প্রতিভা— এই সমস্ত দুর্লভ গুণে উভয় ভ্রাতাকে ভগবান্ ভূষিত করিয়াছিলেন, এবং অল্প দিনেই তাঁহারা এমন যশস্বী হইয়াছিলেন যে রাজশাহি ও পাবনা "গোবিন্দনাথ ও গুরুপ্রসাদ-ময়" হইয়াছিল। এখনও লোকে বলে "গোবিন্দ সেনের ভাঙাবাড়ি[১]"।' ('প্রতিভা', ১ম বর্ষ, ২য় সংখ্যা পৃ ৬৬-৬৭)।

পূর্বেই বলিয়াছি যে, ভাঙাবাড়ির সেন-গৃহে নানা পূজাপার্বণের অনুষ্ঠান হইত। ৺দুর্গাপূজার সময়ে যখন আরতির বাজনা বাজিত, তখন দুই বৃদ্ধ অঙ্গনে আসিয়া নৃত্য করিতে থাকিতেন ও দশপ্রহরণধারিণী দশভুজার মহিমমণ্ডিত মুখের দিকে চাহিতে চাহিতে দুই ভ্রাতার আনন্দাশ্রু গড়াইয়া পড়িত।

সিরাজগঞ্জ মহকুমার বাগবাটী নামক গ্রামে রজনীকান্তের মাতুলালয়। তাঁহার

১ এখানে 'ভাঙাবাড়ি' ভগ্ন অট্টালিকা নহে, ভাঙাবাড়ি গ্রাম।

মাতুল-বংশেরও নামডাক বড়ো কম ছিল না। তাঁহার মাতামহ হরিমোহন সেন মহাশয় রঙপুরে চাকুরি করিতেন। তাঁহার মাতুল পঞ্চানন সেন মহাশয়ের (ইনি হরলাল নামেও অভিহিত হইতেন) বাংলায় বেশ দখল ছিল। তিনি রাজশাহির অন্তর্গত পুটিয়ার চার-আনির রানী মনোমোহিনী দেবীর বিপুল সম্পত্তি পরিদর্শনের ভার পান। তিনি ছোটো ছোটো কবিতা রচনা করিতেন।

রজনীকান্তের জননী মনোমোহিনী দেবী গুণবতী, তেজস্বিনী ও অত্যন্ত ধর্মপরায়ণা ছিলেন। তিনি সুগৃহিণী ছিলেন, অত বড়ো পরিবারের গৃহস্থালির কাজ তিনি সুন্দররূপে ও পরিপাটিভাবে করিতেন। ভাসুরের ছেলেমেয়েদের তিনি এতই আদরযত্ন করিতেন যে, তাহাদের মাতার অভাব তাহারা বুঝিতেই পারিত না।

রন্ধনকার্যে তিনি অসাধারণ দক্ষতা লাভ করিয়াছিলেন, তাহার স্বামী রন্ধন-নৈপুণ্যের জন্য তাঁহাকে 'রান্নার জজ' বলিতেন। তাহার মতো পুলিপিঠা তৈয়ার করিতে প্রায় কেহ পারিত না। পাথরের উপর ছাচ কাটিতে ও ছবি আঁকিতে তিনি সিদ্ধহস্ত ছিলেন। ইহা ছাড়া তিনি নারিকেলের ঝাড়, রথ, পদ্ম, চাঁপা ইত্যাদিও তৈয়ার করিতে পারিতেন। কবিজননী রন্ধনে সিদ্ধহস্ত ও শিল্পকলায় দক্ষ ছিলেন— এই সকল কথার অবতারণা একটু অপ্রাসঙ্গিক ঠেকিতেছে কি? রন্ধনকার্য উড়েবামুনের হাতে, শিশু ও গৃহস্থালি ঝিয়ের হাতে, আর বাড়ির নিত্যসেবা বেতনভোগী পুরোহিতের হাতে সমর্পণ করিয়া আমরা আজকাল ভোগবিলাসে বিভোর। ফলে, গৃহের লক্ষ্মীরা রান্না ভুলিয়া গিয়াছেন, রন্ধনশালায় যাওয়াই এখন বিড়ম্বনায় দাঁড়াইয়াছে। ঝিয়ের উপর, দাইয়ের উপর শিশুর লালনপালন ভার পড়িয়াছে। আর সঙ্গে সঙ্গে হিস্টিরিয়া ও ইন্ফ্যান্টাইল লিভারে দেশ ভরিয়া গিয়াছে। কিন্তু এমন একদিন ছিল, যখন ঘরে ঘরে প্রত্যেক মহিলাই স্বহস্তে রন্ধন করিয়া পরিবারবর্গকে আহার করাইতেন। পল্লীতে কোনও গৃহে ক্রিয়াকাণ্ড হইলে, আনন্দ-উৎসব হইলে, পাড়ার পাঁচজন প্রাচীনা আসিয়া রন্ধনকার্যে যোগ দিতেন। রন্ধনে দ্রৌপদীরূপে হাসিমুখে হাজার লোকের রন্ধন করাতে তাঁহাদের শ্রান্তি হইত না, ক্লান্তি হইত না, বিরাগ থাকিত না, বিশ্রাম থাকিত না। সে কী আনন্দ, কী উৎসাহ! আবার অনেক প্রবীণা বিশেষ বিশেষ ব্যঞ্জন রন্ধনে পারদর্শিনী বলিয়া গ্রামে বিখ্যাত ছিলেন। রায়েদের বড়ো গিন্নী মধুর শুক্তানি রাঁধিতে পারিতেন, মুখুজ্জেদের মেজো বউ ইঁচড়ের ডালনা এমন চমৎকার পাক করিতেন যে লোকে বলিত, তিনি 'গাছপাঁঠা' রাঁধিয়াছেন। এমন প্রশংসাপ্রাপ্ত রন্ধননিপুণা রমণী তখন দুই-দশজন প্রতি গ্রামেই দেখিতে

পাওয়া যাইত। পাড়ায় নূতন জামাই আসিলে, গ্রামের শিল্পকলানিপুণা মহিলাগণ একত্র হইয়া নানা আয়োজনে জামাইকে ঠকাইবার ব্যবস্থা করিতেন। শোলার অন্ন, বাঁশের গেঁড়োর মাছের মুড়া প্রভৃতি সামগ্রী এখন ইতিহাসের শামিল হইয়াছে। তেমন সুন্দর চিত্রবিচিত্র আলপনা, লতাপাতা-শোভিত কাঁথা, মনোরম স্ত্রী-আচারের ছিরি, নানাবিধ খয়েরের খেলনা, মোমের বকমারি ফুলফল আর বড়ো-একটা দেখিতে পাই না। এই কুরুশ-কার্পেটের যুগে, সুতা ফিতা পশমের প্লাবনে পল্লীর সেই সুকুমার নারীশিল্প কোথায় ভাসিয়া গিয়াছে।

মনোমোহিনী দেবী বাংলা লেখাপড়া জানিতেন এবং তাহার হাতের লেখাও সুন্দর ছিল। তিনি কাব্য পড়িতে ভালোবাসিতেন। কবিবর হেমচন্দ্রের তিনি একজন বিশেষ ভক্ত ছিলেন। কৃত্তিবাসের রামায়ণ, কাশী দাসের মহাভারত, কালীকৈবল্যদায়িনী, গঙ্গাভক্তিতরঙ্গিণী, কোকিলদূত, সীতার বনবাস, সতী নাটক প্রভৃতি গ্রন্থ তাঁহার ভালোরূপ পড়া ছিল। অনেক সময়ে তিনি পুত্র রজনীকান্তের নানা গদ্য ও পদ্য গ্রন্থ লইয়া আলোচনা করিতেন। বাল্যকালেই তিনি পুত্রের হৃদয়ে বঙ্গসাহিত্যপ্রীতির বীজ উপ্ত করিয়া দিয়াছিলেন। বাঙালির নিজস্ব সনাতন ভাবধারাকে বালকের হৃদয়ের খাতে প্রবাহিত করিয়া দিবার চেষ্টাও তিনিই করিয়াছিলেন। তাই উত্তরকালে আমরা খাঁটি স্বদেশী কবি রজনীকান্তকে পাইয়া নিরতিশয় আনন্দ লাভ করিয়াছি— তাহার পরমার্থসংগীত শুনিয়া আমরা মুগ্ধ হইয়াছি। এগুলি মহাজনদিগের চিরাচরিত ভাবধারাকে অক্ষুণ্ণ রাখিয়াছে বলিয়াই আমাদের বিশ্বাস।

মনোমোহিনী দেবীর বৈধব্যজীবনও আদর্শস্বরূপ। শিবপূজা ও ত্রিসন্ধ্যার উপর ভক্তিময়ী মনোমোহিনী দেবীর প্রগাঢ় অনুরাগ ছিল। তিনি প্রতিদিন বিধিমতে শিবপূজা করিতেন, কোনও অনিবার্য কারণ বা কোনও প্রতিবন্ধকতা-বশত তাঁহাকে কোনও দিন সংক্ষেপে পূজা শেষ করিতে দেখা যাইত না। যখন তিনি জ্বর ও হাঁপানিতে শয্যাগত থাকিতেন, তখনও শিবপূজা, ইষ্টদেবপূজা ও গুরুপূজা যথারীতি করিতেন। সমস্ত দিন জ্বরে অজ্ঞান হইয়া পড়িয়া থাকিলেও সন্ধ্যার পূর্বে তিনি স্নান করিয়া পূজায় বসিতেন। পূজায় বসিয়া জপ আরম্ভ করিলে তিনি আহারনিদ্রা ক্ষুধাতৃষ্ণা ভুলিয়া যাইতেন, বাহ্য জগতের কর্ম-কোলাহল তাঁহার কর্ণে প্রবেশ করিত না।

তাঁহার দুই কন্যা ও তিন পুত্র। জ্যেষ্ঠ পুত্র চণ্ডীপ্রসাদ দুই বৎসর বয়সে ওলাউঠা রোগে মৃত্যুমুখে পতিত হন। তাহার পর তাঁহার এক কন্যা জন্মে; তাঁহার নাম

ত্রিনয়নী, অল্প বয়সেই ইনি এক কন্যা প্রসব করিয়া সূতিকারোগে প্রাণত্যাগ করেন। এই ঘটনার অল্পদিনের মধ্যে মাতৃহারা শিশুও বৃন্তচ্যুত কোরকের মতো অকালে শুকাইয়া যায়। রজনীকান্ত তাঁহার তৃতীয় সন্তান। রজনীকান্তের পরে ক্ষীরোদবাসিনী নামে তাঁহাব আর-একটি কন্যা হয। সিবাজগঞ্জ মহকুমার ঘোড়াচবা গ্রামনিবাসী বোহিণীকান্ত দাশগুপ্তের সহিত ইঁহার বিবাহ হয।

মনোমোহিনীব সর্বকনিষ্ঠ সন্তান জানকীকান্ত। এই জানকীকান্ত ও গোবিন্দনাথেব কন্যা অম্বুজাসুন্দবী, উভযে সমবযস্ক ছিলেন।

রজনীকান্ত এই নিষ্ঠাবান আদর্শ হিন্দু-পবিবারে লালিতপালিত হইয়াছিলেন। তাঁহাব জ্যেষ্ঠতাত হৃদযবান, পিতা ভক্তিমান এবং মাতা ধর্মপবাযণা ছিলেন। এই পাবিবাবিক ধর্মনিষ্ঠা, জ্যেষ্ঠতাত ও পিতাব সহৃদযতা ও ভক্তি এবং মাতার ধর্মশীলতা বজনীকান্তের চরিত্রে যে-অসামান্য প্রভাব বিস্তাব কবিযাছিল, তাহাতে তিনি যে উত্তবকালে কেবল বংশের মুখই উজ্জ্বল কবিযাছিলেন, তাহা নহে—তিনি দেশ ও জাতিব গৌববস্বরূপও হইযাছিলেন।

## ৩

### শৈশব ও বাল্যজীবন

শৈশব হইতেই রজনীকান্তেব আকৃতিতে এমন একটি লাবণ্য পরিলক্ষিত হইত, যাহার প্রভাবে সম্পূর্ণ অপরিচিত ব্যক্তিও প্রথম দৃষ্টিমাত্রেই তাঁহার প্রতি আকৃষ্ট হইতেন। বযোবৃদ্ধির সহিত রজনীকান্তেব এই লোকচিত্তাকর্ষণী শক্তি উত্তরোত্তর পবিবর্ধিত হইয়াছিল।

রজনীকান্ত যখন ভাঙাবাড়িতে জন্মগ্রহণ কবেন, তখন তাঁহার পিতা কাটোয়ার মুনসেফ এবং জ্যেষ্ঠতাত রাজশাহির উকিল। তাঁহার জন্মের কিছু পরেই তাঁহার পিতা কাটোয়া হইতে কালনায় বদলি হন এবং রজনীকান্তও তাঁহার জননীর সহিত কালনায় গমন করেন। তিনি শৈশবের অধিকাংশ সময়ই জননীর সহিত পিতার বিভিন্ন কর্মস্থানে অতিবাহিত করেন।

বাক্‌স্ফূর্তির সঙ্গে সঙ্গে নবদ্বীপ অঞ্চলের ভাষা তাঁহার কণ্ঠস্থ হইয়াছিল। শৈশবের অর্ধোচ্চারিত শব্দে রজনীকান্ত মাত্র যখন আত্মীয়স্বজনের আনন্দবর্ধন করিতে আরম্ভ করিয়াছেন, সেই সময়ে পূজার ছুটিতে একবার তাঁহার পিতা

ভাঙাবাড়িতে আগমন করেন। মহাপূজা উপলক্ষে তাঁহাদের বাড়িতে মহা ধুমধাম ও বহু লোকের সমাগম হইত। প্রতি পূজাতেই তাঁহাদের গৃহ পাঁচালি কীর্তন যাত্রা কথকতা প্রভৃতি আমোদ-প্রমোদে সজীব হইয়া উঠিত। রজনীকান্তের মুখে অর্ধোচ্চারিত নবদ্বীপের ভাষা শুনিবার জন্য বহু নবনারী ব্যাকুল হইত। 'অমৃতং বালভাষিতম্' এই বাক্যের সার্থকতা রজনীকান্ত কর্তৃক শৈশবেই অক্ষরে অক্ষরে প্রতিপন্ন হয়। এই প্রিয়দর্শন শিশু যত দিন গ্রামে অবস্থান করিয়াছিলেন, তত দিন তাহাদের পল্লী নানা শ্রেণীর নবনারীসমাগমে আনন্দ-নিকেতনে পরিণত হইত।

তাঁহার ভবিষ্যৎ জীবনের উদারতার পরিচয় শৈশবেই সূচিত হইয়াছিল। কেহ কোলে লইবার জন্য আগ্রহ প্রকাশ করিলে, পরিচিত-অপরিচিত-নির্বিশেষে সকলের কোলেই রজনীকান্ত হাসিমুখে ঝাঁপাইয়া পড়িতেন।

তাঁহার উত্তর-জীবনের সংগীতপ্রিয়তা, আবৃত্তিপটুতা ও রহস্যাভিনয়-দক্ষতার অঙ্কুর অতি শৈশব হইতেই দেখা দিয়াছিল। চারি বৎসরের নয়নাভিরাম শিশু যখন জ্যেষ্ঠতাতের ক্রোড়ে বসিয়া হাততালি দিতে দিতে মধুর বালকণ্ঠে গাহিতেন—

মা, আমায় ঘুরাবি কত
চোখ-ঢাকা বলদের মতো

তখন সকলে মুগ্ধনেত্রে শিশুর স্বভাবসরল মুখের দিকে চাহিয়া থাকিতেন, আর তাঁহার সংগীত শ্রবণ করিয়া বিস্মিত হইতেন। বাল্যকাল হইতেই তিনি গান শুনিতে বড়ো ভালবাসিতেন, একাগ্রচিত্তে গানের সুর ও ভাষা আয়ত্ত করিতে চেষ্টা করিতেন। সংগীতের প্রতি তাহার এরূপ অনন্যসাধারণ আসক্তি ছিল যে, গান শুনিতে শুনিতে তিনি আহার নিদ্রা ভুলিয়া যাইতেন। এই আসক্তিই ক্রমে অনুকরণ, অভ্যাস ও অনুশীলন সাহায্যে শিশুর ভবিষ্যৎ উজ্জ্বল করিয়া তুলিয়াছিল। আর তাহারই ফলে রজনীকান্ত একদিন অক্লান্ত ও সুকণ্ঠ গায়করূপে পরিগণিত হইতে পারিয়াছিলেন।

যখন সবেমাত্র তাঁহার অক্ষরপরিচয় হইয়াছে, তখনই তিনি রামায়ণ মহাভারত প্রভৃতি গ্রন্থের নানা অংশ লোকমুখে শুনিয়া কণ্ঠস্থ করিয়াছিলেন। শিশুর মুখে আবৃত্তি শুনিবার জন্য ভাঙাবাড়ির সেন-গৃহে প্রতি সন্ধ্যায় বহু লোকের সমাগম হইত। জ্যেষ্ঠতাত বা পিতার কোলে বসিয়া শিশু অসংকোচে রামায়ণ-মহাভারতের নানা অংশ আবৃত্তি করিয়া শুনাইতেন। শিশুর স্মরণশক্তি এত

তীক্ষ্ণ ছিল যে, তাঁহার কণ্ঠস্থ অংশের প্রথম চরণ ধরাইয়া দিলেই তিনি অনায়াসে অবশিষ্ট অংশ আবৃত্তি করিতেন।

এই সময়ে রজনীকান্ত হস্তপদাদি অবয়বের ইংরাজি প্রতিশব্দ কণ্ঠস্থ করেন। শারদীয় পূজার সময় চণ্ডীমণ্ডপে দশপ্রহরণধারিণী দশভুজা ও অন্যান্য দেবদেবীর প্রতিমা দেখিয়া ইংরাজি ও বাংলা ভাষার অপূর্ব সম্মিলনে অপূর্ব ভঙ্গিতে তিনি দেবদেবীগণের রূপাদির যে ব্যাখ্যা করিতেন তাহা অপূর্ব। তৎকালে যাঁহারা সেই ব্যাখ্যা শুনিবার সুবিধা পাইতেন, তাঁহারাই বিস্মিত হইয়া উহা উপভোগ করিতেন।

পুত্রের এই আবৃত্তিশক্তি লক্ষ্য করিয়া গুরুপ্রসাদ বিদ্যাপতি, চণ্ডীদাস ও স্বরচিত পদাবলী তাঁহাকে ধীরে ধীরে অভ্যাস করাইতেন এবং আবৃত্তি করিবার প্রথা ও প্রণালী শিক্ষা দিতেন।

অনুশীলন-ফলে তাঁহার স্মৃতিশক্তি অত্যন্ত প্রখর হইয়া উঠে। ৩১ আষাঢ় ( ১৩১৭ ) তারিখে তাঁহার হাসপাতালের সেবাপরায়ণ সহচর ও সখা, মেডিকেল কলেজের তৎকালীন ছাত্র শ্রীযুক্ত হেমেন্দ্রনাথ বক্সিকে রজনীকান্ত বলিয়াছিলেন : 'বই একবার পড়লে প্রায় মুখস্থ হ'ত, আমি তোমাকে একটা পরখ এখনও দিতে পারি। যে-কোনও একটা চারি লাইনের সংস্কৃত শ্লোক— যা আমি জানি না— তুমি একবার বললে, আমি immediately reproduce করব। একটুও দেরি হবে না।'

## ৪

### সাংসারিক অবস্থা ও পারিবারিক দুর্ঘটনা

বাল্যকালে রজনীকান্ত গ্রাম্য পাঠশালায় পড়েন নাই। তিনি রাজশাহিতে আসিয়া একেবারে বোয়ালিয়া জেলা স্কুলে ( পরে রাজশাহি কলেজিয়েট স্কুল ) ভর্তি হন।

বাল্যে তাঁহার স্বভাব উদ্ধত ও প্রকৃতি অস্থির ছিল, কাহাকেও তিনি ভয় করিতেন না। তিনি নিজেই লিখিয়াছেন— 'আমি বাল্যকালে বড়ো অশান্ত ছিলাম'। ঘুড়ি-লাটাই, মার্বেল ও ছিপ-বড়শি লইয়া তিনি প্রায় সমস্ত দিনই ব্যস্ত থাকিতেন। তাঁহার ছোটো ভগিনী ক্ষীরোদবাসিনী যদি কোনও দিন তাঁহাকে বলিতেন, 'দাদা, পড়ছ না কেন ? বাবা যে মারবেন।' নির্ভীক রজনী-

কান্ত হাসিয়া উত্তর করিতেন, 'তার বেশি আর তো কিছু করবেন না!' যাহা হউক, এই উদ্দাম চপলতা ও অবাধ ক্রীড়াকৌতুকের মধ্যেও পিতা ও জ্যাঠতুতো ভ্রাতা কালীকুমারের বিশেষ চেষ্টায় তিনি লেখাপড়ায় মনোযোগী হইতে আরম্ভ করিয়াছিলেন।

রজনীকান্ত প্রতিবেশীর গাছ হইতে ফুল-ফল চুরি করিয়া সহযোগীদিগকে বিলাইয়া দিতে আনন্দ লাভ করিতেন, পাখির বাসা ভাঙিয়া তাহাদের শাবক লইয়া খেলা করিতে বড়ো ভালবাসিতেন। তরলমতি শিশুর এই নিষ্ঠুর প্রবৃত্তি লক্ষ্য করিয়া, ভাগবতপ্রধান গুরুপ্রসাদ মর্মে মর্মে দুঃখ অনুভব করিতেন। তিনি পুত্রকে কত বুঝাইতেন, কত শাসন ও তিরস্কাব করিতেন, কিন্তু কৃতকার্য হইতে পারিতেন না— জীবে দয়া যে মানবের সারধর্ম, এই সরল সত্য বালকের হৃদয়ে তখনও রেখাপাত করিতে পারে নাই।

খেলিতে খেলিতে রজনীকান্ত বহুবার গুরুতর আঘাত পাইয়াছিলেন। গাছ হইতে পড়িয়া কয়েকবার তাঁহার হাত ভাঙিয়া গিয়াছিল, কিন্তু অসমসাহসী বালক কিছুতেই ঐ-সকল কার্য হইতে নিরস্ত হন নাই। পুত্রের এই চঞ্চল স্বভাব লক্ষ্য করিয়া পিতা শাসন ও তিরস্কারে তাহা সংশোধন করিতে সর্বদাই চেষ্টা করিতেন, কিন্তু কোনক্রমেই তিনি রজনীকান্তকে আঁটিয়া উঠিতে পারিতেন না।

তিনি কখনো বেশি পড়িতেন না, যাহা পড়িতেন, তাহাই অল্প সময়ে আয়ত্ত করিয়া লইতেন। সারা বৎসর একরকম না পড়িয়া এবং পরীক্ষার সময়েও অতি অল্পদিন মাত্র পড়িয়া তিনি সমস্ত পরীক্ষায় উত্তীর্ণ হইয়া প্রতিভার পরিচয় দিয়াছিলেন। তাঁহার অসামান্য প্রতিভা দেখিয়া গুরুপ্রসাদ স্নেহার্দ্রস্বরে তিরস্কার করিয়া বলিতেন, 'দেখ, তুই না পড়ে এত পারিস, পড়লে না-জানি কত পারবি!' ১৩১৭ সালের ৩১ আষাঢ় তারিখে রোজনামচায় তিনি নিজেই লিখিয়াছেন, 'তারপর দাবা, হারমোনিয়ম, তাস, ফুটবল — এই নিয়ে কাটিয়েছি। যেবার বি-এ পাশ হলাম, সেবার বাটীতে বসে কেবল হিন্দু হোস্টেলেরই ৮০।৮২ খানা পোস্ট-কার্ড পাই— যে এমন আশ্চর্য পাশ! ... আমি সব নষ্ট করে ফেলেছি হেমেন্দ্র! আমি যদি পড়তাম, তবে আমি স্পর্ধা করে বলতে পারি যে কেউ আমার সঙ্গে compete কত্তে পারত না। আমি গান গেয়ে হেসে নেচে পাশ হয়েছি। I was never a book-worm, for I was blessed with very brilliant parts'।

রজনীকান্তের জ্যাঠতুতো ভ্রাতৃদ্বয়— বরদাগোবিন্দ সেন বি-এল, ও কালীকুমার সেন এম-এ, বি-এল, রাজশাহিতে ওকালতি করিতেন, কালীকুমারের নিকট

রজনীকান্ত পাঠাভ্যাস করিতেন। তিনি বাংলা ভাষায় অনেক ছোটো ছোটো কবিতা এবং 'মনের প্রতি উপদেশ' নামক একখানি পুস্তিকা লিখিয়াছিলেন। বহু চেষ্টা ও অনুসন্ধান করিয়াও আমরা এই পুস্তক সংগ্রহ করিতে পারি নাই। তবে আমার স্বর্গীয় বন্ধু পণ্ডিত অম্বিকাচরণ ব্রহ্মচারী মহাশয়ের কাছ হইতে কালীকুমারের রচিত একটি কবিতার চারি চরণ সংগ্রহ করিয়াছি। তাহাই নিম্নে উদ্ধৃত হইল :

পলিত হইলে কেশ
ধরিয়ে ররের বেশ
শ্বশুরের বাড়ি যাব হইয়ে জামাতা—
এই কি অদৃষ্টে মোর লিখেছে বিধাতা ?

অন্য লেখাপড়ার সঙ্গে সঙ্গে রজনীকান্ত কালীকুমারের নিকট কবিতা রচনা করিতে শিখিযাছিলেন। প্রকৃতপক্ষে কালীকুমারই রজনীকান্তের কাব্যগুরু, তিনিই কবির প্রাণে কাব্যের বীজ বপন করিযাছিলেন। তাঁহারই উৎসাহে ও সহাযতায বাল্যকাল হইতে রজনীকান্ত কবিতা লিখিতে আরম্ভ করেন।

ইংরাজ কবি আলেকজাণ্ডার পোপ অতি শৈশবে আধো-আধো বাণীতে ছড়া কাটিতেন—

**As yet a child, nor yet a fool to fame,**
**I lisp'd in numbers, for the numbers came.**

এ কথা আমরা অন্তরের সহিত বিশ্বাস করি, কেননা তিনি ইংরাজ কবি। কিন্তু আমাদের বাঙালি কবি রজনীকান্তও অতি শিশুকাল হইতে মুখে মুখে পদ্য রচনা করিতেন, ইহা কি সকলের বিশ্বাস হইবে ?

বালক ঈশ্বর গুপ্ত যেমন বলিযাছিলেন—

রেতে মশা দিনে মাছি,
এই তাড়্যে কল্‌কাতায় আছি।

সেইরূপ বাল্যকালে রজনীকান্ত, তাঁহার জনৈক পূজনীয়া মহিলাকে লিখিয়াছিলেন—

শ্রীশ্রীশ্রীযুতা,
আমার জন্য এনো একজোড়া জুতা।

এই সময় বরদাগোবিন্দের ওকালতিতে খুব পসার, প্রভূত অর্থ উপার্জন করিতেছিলেন। কালীকুমারের আয়ও মন্দ ছিল না। তাই বৃদ্ধ গোবিন্দনাথ

বিষয়কর্মের ভার বরদাগোবিন্দের হস্তে ন্যস্ত করিয়া রাজশাহি ছাড়িয়া ভাঙা-বাড়িতে চলিয়া গেলেন। গুরুপ্রসাদ তখন বরিশালের সব-জজ। কিছুদিন পরে তিনি কৃষ্ণনগরে বদলি হইলেন এবং উৎকট উদরাময় ও বাতরোগে তাঁহার স্বাস্থ্য-ভঙ্গ হইল। তিনি ছুটি লইয়া রাজশাহি গমন করিলে, বরদাগোবিন্দ ও কালীকুমার উভয়েই তাঁহাকে কহিলেন, 'ঠাকুর-কাকা, আমরা দু-ভাই ভগবানের ইচ্ছায় দু-পয়সা আনিতেছি, আর চিন্তা কী? এই ভগ্নস্বাস্থ্য লইয়া চাকরি করিলে আপনার জীবনের আশঙ্কা আছে, আপনি অবসর গ্রহণ করুন।' তদনুসারে ১২৮১ সালে গুরুপ্রসাদ পেন্‌শন লইলেন। তখন রজনীকান্তের বয়স প্রায় দশ বৎসর।

আশ্চর্যের বিষয়, সেই সময়েই এই সুখী ও উন্নতিশীল পরিবারের উপর কালের কুটিল দৃষ্টি নিপতিত হইল। ক্রমে ক্রমে উন্নতির পথ রুদ্ধ হইয়া কৃতী পুরুষগণের অবনতির পথ উন্মুক্ত হইয়া পড়িল। ১২৮৪ সালে (১৮৭৮ খ্রীস্টাব্দ) অকস্মাৎ কলেরা রোগে বরদাগোবিন্দের ২৪ ঘণ্টার মধ্যে মৃত্যু হইল। তাঁহার মৃত্যুতে কনিষ্ঠ কালীকুমার এতদূর মর্মাহত হইয়া পড়েন যে, সেই রাত্রিতে হৃদ্‌যন্ত্রের গতি বন্ধ হইয়া তিনিও অকালে মারা যান। বরদাগোবিন্দের স্ত্রী দুই বৎসর হইল মারা গিয়াছেন, কালীকুমারের পত্নী আজিও জীবিত আছেন।

রাজশাহিতে গুরুপ্রসাদের বুকে মাথা রাখিয়া দুই ভ্রাতা ধরাধাম ত্যাগ করিলেন। শহরের আবাল-বৃদ্ধ-বনিতা সকলেই এই দুই উন্নতিশীল সচ্চরিত্র যুবকের জন্য চোখের জল ফেলিল। আর্তকণ্ঠে গুরুপ্রসাদ বলিয়া উঠিলেন, 'এই জন্যই কি তোরা আমাকে পেন্‌শন লওয়াইলি!' সমস্ত পরিজনবর্গ শোকে আকুল হইল, কেবল এই প্রাণান্তকর নিদারুণ সংবাদ পাইয়া চোখের জল ফেলেন নাই—গোবিন্দনাথ। তিনি তখন ভাঙাবাড়িতে অবস্থান করিতেছিলেন। তিনি এই নিদারুণ সংবাদ পাইয়া দুর্গানাম উচ্চারণপূর্বক চণ্ডীমণ্ডপের বারান্দায় চণ্ডীর বেদিতে প্রণাম করিয়া বলিলেন, 'এই বৃদ্ধবয়সে আবার আমাকে ওকালতি করিতে হইবে!' জানি না, আদ্যাশক্তি মহামায়ার কোন্ অঘটনঘটনপটীয়সী শক্তির বলে অশীতিবর্ষবয়স্ক বৃদ্ধ এই নিদারুণ পুত্রশোক জয় করিলেন; অথবা এই দুঃসহ অরুন্তুদ যাতনা অন্তঃসলিলা ফল্গুর ন্যায় তাঁহার হৃদয়ের নিম্নস্থলে প্রবাহিত হইতেছিল কিনা, কে বলিতে পারে? কিন্তু এ কথা সত্য যে, কেহ কোনও দিন তাঁহাকে শোকে মুহ্যমান হইতে দেখেন নাই।

বিপদ কখনো একাকী আসে না। বরদাগোবিন্দের একমাত্র পুত্র কালীপদ

যকৃৎ-প্লীহা-সংযুক্ত জ্বরে দীর্ঘকাল রোগযন্ত্রণা ভোগ করিয়া এগারো বৎসর বয়সে সকল জ্বালা জুড়াইল। বৃদ্ধ গোবিন্দনাথ পৌত্রের মুখ চাহিয়া হয়তো পুত্রের বিয়োগকষ্ট ভুলিয়াছিলেন, বোধহয় ভাবিয়াছিলেন, 'আত্মা বৈ জায়তে পুত্রঃ' —পৌত্র তো তাঁহার পুত্রেরই নিদর্শন, পৌত্রই তাঁহার বংশধারাকে অক্ষুন্ন রাখিবে, কিন্তু অদৃষ্টের পরিহাসের অর্থ তো আমরা সকল সময়ে হৃদয়ংগম করিতে পারি না।

এই সময়ে আবার একদিন গুরুপ্রসাদের কনিষ্ঠ পুত্র জানকীকান্তকে এক ক্ষিপ্ত কুকুরে দংশন করিল। জানকীকান্তের সঙ্গে তাঁহার জ্যাঠতুতো ভগিনী অম্বুজাসুন্দরী ছিলেন, অম্বুজা ভ্রাতাকে রক্ষা করিতে গিয়া নিজেও দষ্ট হইলেন। তাঁহার আঘাত তত গুরুতর হয় নাই, তাই ভগবানের কৃপায় অম্বুজা সে-যাত্রা রক্ষা পাইলেন, কিন্তু জানকীকান্ত সেই কালরূপী কুকুরের দংশনে দশম বর্ষ বয়সে জলাতঙ্ক রোগে মৃত্যুমুখে পতিত হইল।

এই বালকের কমনীয় মূর্তি দেখিয়া এবং তাহার মধুর বাক্য শুনিয়া সকলে মোহিত হইত। সে অল্প বয়সে এরূপ লোকপ্রিয় হইয়াছিল যে তাহার কথা বলিতে বলিতে এখনো অনেকে শোকে আত্মহারা হইয়া উঠেন। ৮।৯ বৎসর বয়সে সে ছোটো ছোটো ছড়া রচনা ও কঠিন সমস্যার পাদপূরণ করিত। তাহার কণ্ঠস্বর বেশ মধুর ছিল।

বৃদ্ধ বয়সের আশা-ভরসা, বিপুল সংসারের ভারগ্রহণকারী কৃতী পুত্রদ্বয় এবং নয়নানন্দদায়ক উদীয়মান দুইটি স্নেহের দুলালের অকালমৃত্যুতেও সেন-পরিবারের দুর্ভাগ্যের শেষ হইল না। এই সময় হইতে তাঁহাদের আর্থিক অবনতিরও সূত্রপাত হইল।

সেন-পরিবারের বহু অর্থ রাজশাহির ইন্দ্রচাঁদ কাঁইয়ার কুঠিতে গচ্ছিত ছিল। কান্তকবি তাঁহার স্বরচিত জীবনচরিতের প্রথম অধ্যায়ের খণ্ডিতাংশে লিখিয়াছেন,

'কুঠি দেউলিয়া পড়িয়া গেল। জ্যেষ্ঠতাত পুটিয়ার চারি-আনির রাজা পরেশ-নারায়ণ রায়ের বেতনভোগী উকিল ছিলেন এবং রাজার একটি বাসায় থাকিয়াই ওকালতি করিতেন। রাজার মৃত্যুর পর যাঁহারা সুসময়ে গোবিন্দনাথের অনুগ্রহাকাঙ্ক্ষী ছিলেন ও প্রভূত উপকার প্রাপ্ত হইয়াছিলেন তাঁহাদিগেরই চক্রান্তে ও কুপরামর্শে বাসাটি গোবিন্দনাথের হস্তচ্যুত হইল। তখন রহিল কেবল একটি ভাড়াটিয়া বাসা, পিতৃদেবের পেন্‌শনের কয়েকটি টাকা ও ক্ষুদ্র সম্পত্তির সামান্য আয়। যাঁহারা উপার্জন ও ব্যয়ের হিসাব জীবনে করেন নাই,

দারিদ্র্য এবং অর্থহীনতা যাঁহাদের বাল্যজীবনে একবার মাত্র চকিত দর্শন দিয়া অন্তর্হিত হইয়াছিল, যাঁহারা পরের দুঃখদুর্দশা দেখিয়া অকাতরে অর্থদান করিয়াছেন, তাঁহারাই আবার জরাগ্রস্ত হইয়া অসচ্ছলতা ও দারিদ্র্যের মুখ দর্শন করিলেন।...'

ভাগ্যবিপর্যয়ের এই করুণ চিত্র আমরা এইখানেই শেষ করিতে বাধ্য হইলাম।



শিক্ষা ও সাহিত্যানুরাগ

শৈশব হইতেই রজনীকান্ত সংগীতপ্রিয় ছিলেন। কাহারো সুমধুর সংগীত শ্রবণ করিলে তিনি আত্মহারা হইতেন এবং ঘরে ফিরিয়া সকলকেই সেই গান গাহিয়া শুনাইতেন। গানের যে অংশ তাঁহার স্মরণ হইত না, সেই অংশ তিনি স্বয়ং রচনা করিয়া জোড়া দিয়া লইতেন। এই প্রক্ষিপ্ত অংশ এত সুন্দর হইত এবং মূলের সহিত তাহার এরূপ সামঞ্জস্য লক্ষিত হইত যে, প্রক্ষিপ্ত বলিয়া সহজে ধরা যাইত না। সংগীতচর্চার প্রারম্ভে তিনি একটি 'ফ্লুট্' বাঁশি ক্রয় করেন এবং উহারই সাহায্যে সংগীতাভ্যাস করিতে থাকেন। সংগীত তাঁহার প্রাণের মধ্যে একটি অনির্বচনীয় আনন্দের প্রবাহ ছুটাইয়া দিত। মৃদঙ্গের মৃদু-গম্ভীর ধ্বনির সঙ্গে সঙ্গে তালে তালে পা ফেলিয়া গান করা তাঁহার বাল্যের নিত্যক্রিয়া বা ক্রীড়া ছিল।

রজনীকান্তের অনুষ্ঠিত সকল কাজই অলৌকিক বলিয়া বোধ হইত। বাল্যকালে তিনি খুব ভালো জিমনাষ্টিক (gymnastic) করিতে পারিতেন। তিনি একবার জিমনাষ্টিক পরীক্ষায় প্রথম হইয়া রাজশাহি কলেজে পুরস্কার পান। তিনি এমন সুন্দর ground exercise (জমির উপর কসরৎ) করিতেন যে, বোধ হইত তাঁহার গলায় ও কোমরে হাড় নাই। তাঁহার সঙ্গে হা-ডু-ডু খেলায় কেহই জিতিতে পারিত না। পাবনা জেলায় প্রচলিত 'ট্যাম্‌বাড়ি' ও 'টুন্‌কিবাড়ি' প্রভৃতি খেলাতে তিনি অদ্বিতীয় ছিলেন। একবার কয়েকজন বন্ধুর সহিত সুবিশাল পদ্মানদীতে সাঁতার দিতে দিতে তিনি নদীমধ্যে বহুদূরে গিয়া পড়েন। বন্ধুরা ফিরিয়া আসিল, কিন্তু তবুও তিনি ফিরিলেন না, তিনি তখন একটি

কুমিরের পিঠকে চর ভ্রম করিয়া তাহা লক্ষ্য করিয়া সাঁতার দিতেছিলেন। পরে নিকটে গিয়া নিজের ভ্রম বুঝিতে পারিয়া তিনি সাঁতার দিয়া তীরে ফিরিয়া আসেন।

রজনীকান্ত নানা প্রকার ব্যায়ামচর্চায় প্রবৃত্ত হন। একই প্রকার ব্যায়াম অভ্যাসের তিনি পক্ষপাতী ছিলেন না, কারণ, তখন তিনি বুঝিয়াছিলেন যে নূতনের দিকে আকৃষ্ট হওয়া মানবের স্বাভাবিক ধর্ম। এইজন্য যখনই কোনও ব্যায়ামের অভিনবত্বের লোপ হইত, উহাতে বন্ধুদিগের উৎসাহ কমিয়া যাইত, তখনই তিনি নূতন ব্যায়ামের অনুষ্ঠান করিতেন।

তিনি সর্বনিম্ন শ্রেণী হইতে এনট্রান্স ক্লাস পর্যন্ত প্রত্যেক শ্রেণীর বাৎসরিক পরীক্ষায় প্রথম বা দ্বিতীয় স্থান অধিকার করিয়া পুরস্কার লাভ করিতেন। *Moral Class Book* পড়িবার সময়ে তিনি উহার অনেকগুলি গল্প বাংলা কবিতায় অনুবাদ করিয়াছিলেন। তখন তাঁহার বয়স মাত্র ১২।১৩ বৎসর। বোধ-হয়, সেইগুলিই রজনীকান্তের প্রথম রচনা। চতুর্থ শ্রেণীর পরীক্ষা হইতে বি-এ পরীক্ষা পর্যন্ত ইংরাজি হইতে সংস্কৃতে অনুবাদ করিবার জন্য যে প্রশ্ন থাকিত, তাহা তিনি প্রায়ই পদ্যে লিখিয়া দিতেন। চতুর্থ শ্রেণীতে পড়িবার সময় হইতে যখন তিনি পূজা ও গ্রীষ্মের ছুটিতে ভাঙাবাড়ি যাইতেন, তখন তাঁহাদের প্রতিবেশী ৺রাজনাথ তর্করত্নের নিকট সংস্কৃত শিখিতেন। এই সংস্কৃত অধ্যয়নকার্যে তাঁহার অভিন্নহৃদয় বাল্যসহচর শ্রীযুক্ত তারকেশ্বর চক্রবর্তী কবিশিরোমণি তাঁহাকে যথেষ্ট সহায়তা করিতেন। এই সময় হইতেই রজনীকান্ত ক্ষুদ্র ক্ষুদ্র সংস্কৃত কবিতা রচনা করিতে আরম্ভ করেন। এনট্রান্স পরীক্ষা দিবার কয়েক বৎসর পূর্বে পাবনা ইনস্টিটিউশনের প্রধান শিক্ষক ও স্বত্বাধিকারী এবং পাবনা কলেজের অন্যতম প্রতিষ্ঠাতা, স্বনামধন্য মহাত্মা শ্রীযুক্ত গোপালচন্দ্র লাহিড়ী মহাশয় শিক্ষার্থী হইয়া রাজশাহিতে আসেন। গুরুপ্রসাদ তাঁহাকে নিজ বাসায় রাখিয়া বালক রজনীকান্তের শিক্ষাভার তাঁহার হস্তে ন্যস্ত করেন। লাহিড়ী-মহাশয়ের শিক্ষা-কৌশলে মেধাবী ছাত্র উত্তরোত্তর বুদ্ধিবৃত্তির উৎকর্ষসাধন করিয়া অচিরকাল-মধ্যেই যথেষ্ট জ্ঞান লাভ করিতে সমর্থ হইয়াছিলেন।

পূর্বেই বলিয়াছি যে, বাল্যকাল হইতেই বাংলার ন্যায় সংস্কৃতেও তিনি কবিতা রচনা করিতেন। তাঁহার ছন্দোজ্ঞানও ভালো ছিল এবং অতি অল্প সময়ের মধ্যেই তিনি সংস্কৃত শ্লোক রচনা করিতে পারিতেন। রোজনামচার এক স্থানে তিনি লিখিয়াছেন— 'আমি কটকে উদ্ভটসাগরকে [ শ্রীযুক্ত পূর্ণচন্দ্র দে উদ্ভটসাগর, বি-এ ]

যে সংস্কৃত কবিতা দিয়ে অভ্যর্থনা করেছিলাম, তিনি তা পড়ে সে কবিতা কটি মাথায় করে হাজার লোকের মধ্যে পাগলের মতো রীতিমতো নাচতে আরম্ভ করলেন।'

পত্রাদি রচনায় কোনও বর্ণবিন্যাসে ভুল দেখিলে তিনি অত্যন্ত দুঃখিত হইতেন এবং বলিতেন, 'সংস্কৃত ও বাংলা ভাষায় লোকের এত অশ্রদ্ধা যে আমি একখানিও নির্ভুল পত্র দেখি নাই'। তিনি আরও বলিতেন যে, মূর্খ তিন প্রকার : ১. যে লেখাপড়া জানে না, ২ যে সামান্য পত্রাদি লিখিতেও বানান ভুল করে, ৩ যে পুস্তকাদিতে কোনও ভ্রমপ্রমাদ দেখিলে সংশোধন করিতে সাহসী হয় না।'

এনট্রান্স পরীক্ষা দিবার পূর্ববৎসর কিশোর কবি সতীর দেহত্যাগ সম্বন্ধে লিখিয়াছিলেন—

ততঃ শ্রুত্বা পিতুর্বাক্যং পতিমুদ্দিশ্য দারুণম্।
রুরোদ শোকসন্তপ্তা সতী ত্রিভুবনেশ্বরী ॥
হা পিতঃ! কুত্র তত্তেজঃ প্রাজাপত্যং স্থমানিতম্।
ত্রৈলোক্যং বিদিতং যেন কুত্র তত্তপসো বলম ॥

তাহার পঞ্চদশ বৎসর বয়সের রচিত একটি সংগীতের কিয়দংশ নিম্নে উদ্ধৃত হইল—

নবমী দুঃখের নিশি দুঃখ দিতে আইল।
হায় রানী কাঙ্গালিনী পাগলিনী হইল ॥
উমার ধরিয়া কর, কহে, উমা আয় রে।
এমন করিয়া দুঃখ দিয়া গেলি মায়ে রে ॥
সারাটি বরষ তোর মুখ পানে চাহিয়ে।
আসিবি রে আশা করি থাকি প্রাণ ধরিয়ে ॥
কত আশা করে থাকি পারি না তা বলিতে।
তিন দিনে চলে যাস পারি না তা পুরাতে ॥
তোর মত দয়াহীনা মেয়ে আমি দেখি নি।
ওমা, উমা ছেড়ে যাস— দেখে দীন-দুঃখিনী ॥

অপরের রচিত গান গাহিয়া রজনীকান্তের তৃপ্তি হইত না। তাই তিনি কিশোর বয়স হইতে নিজে গান বাঁধিবার চেষ্টা করিতেন। প্রতিমার সম্মুখে

ও তার কাঙাল-সখা নাম
কাঙালবেশে দেয় দেখা
আর পুরায় মনস্কাম।

তাই কাঙাল হইযা সেই কাঙালসখাকে পাইলেন—কিন্তু যে মূর্তিতে তিনি দেখা দিলেন, সে বড়ো কঠোব মূর্তি—সে তাঁহাব শাসনেব রূপ। তাঁহার দয়ালের—তাঁহাব সেই কাঙালসখাব সেই ভযাবহ মূর্তি দেখিযা বজনীকান্ত ভয় পাইলেন না, তিনি শ্রীভগবানের চবণযুগল ধবিযা পডিযা বহিলেন।

একখানি পত্রে তিনি ববিশালেব অশ্বিনীকুমার দত্ত মহাশযকে এই দর্শনের পবিচযকথা এই ভাবে বিবৃত কবিযাছিলেন, 'আমাকে বড়ো মারছে। কি বলে, আব মারে। তা মেরে ধবে যা-হয কবুক আমি আব কাঁদি না। উঃ আঃ কিছুই কবি না। কতদিনই বা মাববে? মাবতে মাবতে হাত ব্যথা হযে যাবে। আমি কিছু বলব না। যা-হয তাই হোক। যা-হয তাই হোক। দেখি না, কোথায় নিযে যায। আমি তো আব ধুলোতে নামবোই না। ঘাড ধবে যদি না পাঠায়—তখন কাঁদব। এ কান্না শুনতে হবেই। আমাব শবীরে আব কিছু রাখল না। তা কি হবে? এটা তো ফাঁকা বই তো নয? তবে আর কি হবে? আমার মাথায় একটা আর বুকে একটা পা দিযেই থাকে, আমি দেখতে পাই। পা-ও দেয়, মারেও। তবে এক সময বেশিক্ষণ নয, ছেড়ে দেয়। তখন অন্য অন্য কাজ করি, কিন্তু পা দিয়েই থাকে—নামায না।'

কি সুন্দর অনুভূতি! কি মর্মস্পর্শী অভিব্যক্তি! কোন্ সাধনায়—জন্ম-জন্মান্তরের কোন্ সুকৃতিবলে বজনীকান্ত এই অনুভূতির অধিকারী হইয়াছিলেন, তাহা ক্ষুদ্রবুদ্ধি মানব আমবা বলিতে পারি না।

রজনীকান্তেব এই পত্র সম্বন্ধে ভক্ত অশ্বিনীকুমার লিখিয়াছিলেন—"নিজের বিষয় কি কথাই লিখিয়াছেন। এমন মানুষই তিনি ছিলেন—'আমার মাথায় একটা আর বুকে একটা পা দিয়েই থাকে, আমি দেখতে পাই। পা-ও দেয়, মারেও।' এমন কথা অমন লোক বই কেউ কি লিখতে পারে?"

বাস্তবিক এই ভয়াবহ মূর্তি দেখাইয়াই ভগবান যেন রজনীকান্তকে 'তদেব'—সেই শঙ্খচক্রগদাপদ্মধাবী চতুর্ভুজমূর্তি দেখাইয়া বলিলেন—

মা তে ব্যথা মা চ বিমূঢ়ভাবো
দৃষ্ট্বা রূপং ঘোরমীদৃঙ্মমেদম্।

ব্যপেতভীঃ প্রীতমনাঃ পুনস্ত্বং
তদেব মে রূপমিদং প্রপশ্য ॥

ভয়ঙ্কর বিশ্বরূপ হেরিয়া আমার,
ব্যথিত বিমুগ্ধ যেন, হইও না আর,
ভয়শূন্য প্রীতমনে দেখ পুনরায়,
গদাচক্রধারী সেই কিরীটি আমায়।

আর শ্রীভগবানের এই মধুর, এই ভক্তজনহৃদয়রঞ্জন মূর্তি দেখিয়াই রজনীকান্ত বলিয়া উঠিয়াছিলেন, 'এ কি বিকাশ। এ কি মূর্তি প্রেমের। সখা, প্রাণবন্ধু, প্রাণের বেদনা কি বুঝেছ ?'

হাসপাতালে নিদারুণ রোগযন্ত্রণার মধ্যেও রজনীকান্তের এই ভগবদ্ভক্তি ও ঐকান্তিক ঈশ্বরবিশ্বাস দেখিয়া বাংলার আবালবৃদ্ধবনিতা মুগ্ধ হইয়া গিয়াছিল। একবাক্যে সকলের কণ্ঠ হইতে এই কথাই কেবল বাহির হইতেছিল, 'সাধনার এই অপূর্ব মূর্তি দেখিয়া আমরা ধন্য হইলাম'। হাসপাতালে রজনীকান্তের এই অপূর্ব সাধনার পরিচয় পাইয়া লোকমান্য শ্রীযুক্ত অশ্বিনীকুমার দত্ত মহাশয় রজনীকান্তকে যাহা লিখিয়াছিলেন, আমরা এইখানে তাহার প্রতিধ্বনি করিতেছি, 'ভগবান আপনাকে লইয়া যে লীলা করিতেছেন, তাহা দেখিয়া অবাক হইতেছি। লীলাময়ের লীলা আপনি এ রোগ-কষ্টের অবস্থায় যেরূপ বুঝিতেছেন, এরূপ বুঝিবার লোক তো পাই না। আপনি ধন্য—এরূপ কঠোর যাতনার মধ্যে আনন্দনির্ঝরের মধুরতা অনুভব করিতেছেন। দেবগণ আপনাকে আশীর্বাদ করিতেছেন বলিয়াই আপনি এমন ভাগ্যধর। আপনাকে যে দর্শন করিয়াছি ও স্পর্শ করিয়াছি, ইহা মনে করিয়াই আনন্দে বিহ্বল হইতেছি। কষ্ট আর যাতনা কতটুকু ? আনন্দের তো ওর নাই। আনন্দময় যে আপনাকে যাতনার মধ্যে তাহার মাধুরী দেখাইয়া কৃতার্থ করিতেছেন, ইহারই চিন্তনে আশ্বস্ত হইতেছি। যাঁহার চরণে আপনার মধুময় প্রাণ বিকাইয়াছেন, তিনি আপনার চিন্তায়, বাক্যে ও কার্যে মধুবর্ষণ করিতেছেন। চিরদিন আপনি অমিয়সাগরে ডুবিয়া থাকুন, আর বঙ্গদেশবাসিগণ আপনার প্রাণনিষ্ঠ্যূত দুই-এক বিন্দু পাইয়া আপনি যেরূপ আনন্দসম্ভোগ করিতেছেন, তেমনি করিতে থাকুন। সমস্ত দেশ তদ্দ্বারা সিক্ত, পুষ্ট ও পরিবর্ধিত হউক।'

হাসপাতালে রজনীকান্ত যখন রোগশয্যায় শয়িত তখন পথে-ঘাটে, সভায়-

মজলিসে, সংবাপত্রে ও সাময়িকপত্রে, লোকের মুখে প্রায়ই রজনীকান্তের কথা উঠিত। হাসপাতালে আসিবার আগে তাঁহার নাম এত শোনা যায় নাই, তাঁহার কথা এরূপভাবে লোকের কণ্ঠে কণ্ঠে উঠে নাই। কেন, তাহার একটি সুন্দর উত্তব আমার শ্রদ্ধেয় সুহৃদ্ শ্রীযুক্ত সুধীন্দ্রনাথ ঠাকুর মহাশয় প্রদান করিয়াছিলেন। তিনি লিখিযাছিলেন—'অনেকে বলেন, বজনীকান্তের নাম পূর্বে তো এত শোনা যায নাই, হঠাৎ তাঁহার এত নাম হইল কেন? যাঁহাবা রোগশয্যায় কবিকে একবার দেখিযাছেন, তাঁহারাই কেবল এই প্রশ্নের উত্তর দিতে পাবেন। যে কারণে বাজবাজেশ্বব সাধু ভক্তেব চবণে মাথাব মুকুট রাখিযা সম্মান করেন, সেই কাবণেই বজনীকান্তের আজ এত সম্মান। ভগবানকে অন্তবে ধারণ করিয়াই ভক্ত জগতে পূজিত, সম্মানিত।'

বাস্তবিকই হাসপাতালে বোগশয্যায় বজনীকান্ত ভগবানকে অন্তরে ধারণ করিয়া সাধাবণেব কাছে সম্মানিত—পূজিত হইযাছিলেন। তাঁহাব এই সাধনাব ভাব, ভক্তিব ভাব দেখিযাই কবীন্দ্র ববীন্দ্রনাথ হইতে আবম্ভ কবিযা বহু লোকে বলিযাছিলেন, 'আপনাকে দেখে পূজা কবতে ইচ্ছা যাচ্ছে'।

মানুষেব আধিব্যাধি, ক্ষুধাতৃষ্ণা, অভাব-অনটন, জ্বালাযন্ত্রণা এই সমস্ত উপসর্গের হাত হইতে পরিত্রাণ লাভ কবিতে হইলে যে-মহৌষধি সেবন করিতে হয়, সেই মহৌষধি পান কবিযা বজনীকান্ত ইহাদেব কবল হইতে মুক্তিলাভ করিয়াছিলেন। 'এই ক্ষুধা-পিপাসা তোমাব চরণে দিলাম' বলিয়া যেদিন তিনি শ্রীভগবানেব চবণে তাঁহার ক্ষুধাতৃষ্ণা অর্পণ কবিযাছিলেন, সেইদিন হইতে তিনি ভগবৎপ্রেমসুধারূপ মহৌষধি পানেব অধিকাবী হইয়া আত্মাকে ক্লেশমুক্ত করিয়াছিলেন। আত্মাব এই যে মুক্তাবস্থা—ইহা বজনীকান্ত লাভ করিয়াছিলেন এবং এই অবস্থায় উপনীত হইতে পারিলে সাধকের আত্মা যে দেহ ও তাহার সংশ্লিষ্ট কষ্টাদি হইতে একেবাবে নির্মুক্ত হইয়া যায আমাদের সাধক রজনীকান্ত তাহা স্পষ্টরূপে দেখাইয়া দিয়াছিলেন। ইহা দেখিয়াই কবীন্দ্র রবীন্দ্রনাথ মুগ্ধ ও বিস্মিত হইয়া বলিয়াছিলেন, 'আত্মাব এই মুক্তস্বরূপ দেখিবার সুযোগ কি সহজে ঘটে? মানুষেব আত্মার সত্যপ্রতিষ্ঠা যে কোথায়, তাহা যে অস্থিমাংস ও ক্ষুধাতৃষ্ণার মধ্যে নহে, তাহা সেদিন সুস্পষ্ট উপলব্ধি করিয়া আমি ধন্য হইয়াছি।'

পুণ্যচরিত্র আচার্য প্রফুল্লচন্দ্রও হাসপাতালে রজনীকান্তকে দেখিয়া লিখিয়াছিলেন, 'বুঝিলাম কবি মৃত্যুকে পরাজয় করিয়া অমৃতে পৌঁছিবার জন্য প্রস্তুত হইতেছেন! আমি যতবারই সাক্ষাৎ করিতে গিয়াছি, ততবারই তাঁহার আত্ম-

সংযম ও বিনয় দেখিয়া বিস্মিত হইয়াছি।··· কবি যে দিন তাঁহার 'দয়ার বিচার' গান করাইয়া শুনাইলেন, সেদিনের কথা এ জীবনে ভুলিব না।' তারপর রজনীকান্তের সাধনার কথা বলিতে গিয়া তিনি মুক্তকণ্ঠে বলিয়াছেন, 'এক কথায় বলিতে হইলে, রজনীকান্ত সাধক ছিলেন বলিলেই যথেষ্ট হইল! কবিতাপুষ্প চয়ন করিয়া রজনীকান্ত আবেগের ধূপধুনাতে আমোদিত করিয়া, আজ কয়েক বৎসর হইল, মাতৃভাষাকে সমৃদ্ধিশালিনী করিবার প্রয়াস পাইতেছিলেন। হৃদয়ের গভীরতম প্রদেশ হইতে যে সাধনা-উৎস প্রবাহিত হইয়াছে, তাহা শুধু কবির স্বীয় হৃদয়ের পবিত্র নিলয়টি অধিকতব পবিত্র কবিয়াই ক্ষান্ত হয় নাই, উহা বঙ্গবাসীর অন্তস্তলে প্রবেশ কবিয়া সরল সাধনাব একটি যুগ আনযন কবিয়াছে বলিলে অত্যুক্তি হইবে না। বিষয়টি একটু তলাইয়া দেখিতে হইবে, কেন না পাঠক হয়তো এতাদৃশ প্রশংসাবাদকে কোনরূপ অপকৃষ্ট আখ্যায় আখ্যাত করিতে পারেন। রজনীকান্ত ধর্মপ্রচারক নহেন, অথচ নব্যবঙ্গে সরল সাধনার যুগ আনয়ন করিয়াছেন, শুনিলে স্বতঃই মনে সংশয়-সন্দেহের উদয় হইতে পারে। কিন্তু কথাটার মীমাংসা করিতে হইলে, রজনীকান্ত কোন্ শ্রেণীব সাধক, তাহা সম্যক্ বুঝিতে হইবে। বঙ্গে এমন কোনও সন্তান নাই, যিনি সংগীতজ্ঞ সাধু রামপ্রসাদকে সাধক বলিতে কুণ্ঠিত হইবেন, বরং 'সাধক রামপ্রসাদ'—ইহাই বাংলার প্রতি গৃহে রামপ্রসাদেব আখ্যা। তাঁহার সাধনার উপকরণ সম্বন্ধে আমরা যতদূর অবগত আছি, তাহা আর-কিছুই নহে—গভীব আবেগপূর্ণ সংগীতই তাঁহার ফুলবিল্বপত্র, প্রেমাশ্রু তাঁহাব গঙ্গোদক, তন্ময়তাই তাঁহার 'আনন্দম্'। কবি রজনীকান্তও এই শ্রেণীর সাধক! যাঁহারা এই সাধু ও সজ্জন কবিবরকে দেখিয়াছেন, যাঁহারা তাঁহার জীবনের সুখদুঃখ সমস্ত পর্যবেক্ষণ করিয়া আসিয়াছেন, যাঁহারা তাঁহার আর্থিক, নৈতিক প্রভৃতি সর্ববিধ অবস্থা জ্ঞাত, যাঁহারা এই বিনীত, উদার, ধর্মপ্রাণ কবিপ্রবরের দয়াদাক্ষিণ্য-সরলতার বিষয় সম্পূর্ণ অবগত, তাঁহারা একবাক্যে সকলেই সাক্ষ্য দিবেন যে, রজনীকান্ত সাধক ছিলেন। সংসারে থাকিয়া ধনরত্নস্পৃহা পরিত্যাগ করিয়া, কি প্রকারে শিক্ষা-জ্ঞান-সমাজসংস্কারে জীবন ঢালিয়া দেওয়া যায়—রজনীকান্ত তাহার উদাহরণ'।

যে অপূর্ব সম্পদের অধিকারী হইয়া রজনীকান্ত জনসাধারণ কর্তৃক এরূপভাবে সমাদৃত ও পূজিত হইয়াছিলেন, সেই সম্পদের পরিচয় আমরা তাঁহার হাসপাতালের রচনা ও রোজনামচার মধ্যে পাই। সেইগুলি সূক্ষ্মভাবে আলোচনা ও বিশ্লেষণ করিলে দেখা যায় যে, তাঁহার সাধনার ধারা বেশ সুনিয়ন্ত্রিত ছিল। গভীর ও

অটল বিশ্বাসের ভিত্তির উপর তিনি সাধনার মন্দির নির্মাণ করিয়া, তাহাতে সেই সাধনের ধনকে প্রতিষ্ঠা করিয়াছিলেন। তার পর হৃদয়ের শুভ্র, নির্মল ভক্তি-শতদলে হৃদয়দেবতার পূজা করিয়া সিদ্ধ সাধক রজনীকান্ত তাঁহার দর্শন পাইয়াছিলেন। তাঁহার হাসপাতালের রচনা— তাঁহাব অন্তিম সময়ের মর্মকথার ভিতরেই আমরা এই সাধনার পূর্ণ পরিচয় পাই—তাঁহার সাধনার প্রত্যেক স্তর, ছন্দ, ভঙ্গি ও ধাবার গতি লক্ষ্য করি।

যখন জীবনের সুখ সম্পদ স্বাস্থ্য আশা অর্থ— সকলই একে একে অন্তর্হিত হইয়াছে, চারিদিক হইতে বিপদ ও নিরাশার ঘনীভূত অন্ধকার অল্পে অল্পে রজনীকান্তকে গ্রাস করিতেছে, জীবনেব সেই সংকটময় নিদারুণ সময়ে রজনীকান্তের হৃদয়বীণার তাবে যে সুর বাজিয়া উঠিয়াছিল, তাহা একেবাবে খাঁটি ও সরল, কৃত্রিমতার লেশমাত্র তাহার মধ্যে ছিল না। সকল হারাইয়া, কাঙাল হইয়া, দিবাবসানে জীবনেব গোধুলিবেলায় খেয়াঘাটে বসিয়া রজনীকান্ত যে মর্মকথা তাঁহার মরমের দেবতার পায়ে নিবেদন করিয়াছিলেন, তাহা তাঁহার অন্তরেব অন্তরতম প্রদেশ হইতেই বাহিব হইয়াছিল, তাহার মধ্যে কোনও কপটতা বা অতিশয়োক্তি ছিল না, স্থান কাল পাত্র ও অবস্থার কথা বিবেচনা করিলে তাহা যে থাকিতেই পারে না, এ কথা নিঃসন্দেহে বলা যায়। অগণিত বিপদ ও অসহনীয় যন্ত্রণার মাঝখানে বসিয়া রজনীকান্ত সেই বিপদবারণ হরির মঙ্গলময় মূর্তি, তাঁহার দয়াল রূপ দেখিয়াছিলেন, করুণাময়ের করুণার সহস্রধারা দেখিয়া উচ্ছ্বসিতহৃদয়ে বলিয়া উঠিয়াছিলেন, 'আমি আবার মার দয়া সহস্রধারায় দেখছি, তোরা দেখ। মা জগদম্বা, মা জগজ্জননী বলে একবার সমস্বরে ডাক রে।'

প্রথমেই রজনীকান্ত দেখিলেন, তাঁহার এই যে দুরারোগ্য কষ্টদায়ক ব্যাধি, এই যে তীব্র যন্ত্রণা, এই যে পীড়ন ও বেত্রাঘাত— এ কেবল তাঁহাকে 'আগুনের মধ্য দিয়ে নিয়ে যাচ্ছে খাদ উড়িয়ে দিয়ে খাঁটি করে কোলে নেবে বলে; নইলে ময়লা নিয়ে তো তাঁর কাছে যাওয়া যায় না।' তখন তিনি বুঝিলেন— 'এ তো মার নয়, এ তো কষ্ট নয়—এ প্রেম, আর দয়া। মতি ভগবদভিমুখী করবার জন্য এ দারুণ রোগ, আর দারুণ ব্যথা, আর কষ্ট।' এইভাবে দেহাত্মিকা মতিকে সংযত করিয়া রজনীকান্ত সাধনায় বসিলেন। কারণ, তিনি জানিতেন এবং অকপটে স্বীকারও করিয়াছিলেন, 'আমি, ধর্মের শিরে নিজেরে বসায়ে করেছি সর্বনাশ।' কেবল কি তাই?

তোর অগোচর পাপ নাই মন
যুক্তি করে তা করেছি দুজন
মনে কর দেখি ? আমাদের মাঝে
কেন মিছে ঢাকাঢাকি রে ?

হাসপাতালের রোজনামচার মধ্যেও তাঁহাকে অনুতাপ করিতে দেখি, 'দেখ প্রকাশ্যে না হোক, মনে বড়ো জ্ঞান আর বিদ্যার গৌরব করতাম, তাই আমার ঘাড় ধরে মাথাটাকে মাটির সঙ্গে নিচু করে দিয়েছে, দয়াল আমার।' অনুতপ্ত রজনীকান্ত দেখিলেন, বাক্যজ পাতক হরণ করিবার জন্য শ্রীভগবান তাহার কণ্ঠনালী রুদ্ধ করিয়া দিয়া তথায় তীব্র বেদনা ঢালিয়া দিয়াছেন। আর এই-ভাবেই 'পাপবিঘাতক' শ্রীহরি রজনীকান্তের কায়জ ও মনোজ পাতকও হরণপূর্বক তাঁহাকে, 'নির্মল করিয়া "আয়" বলে লবে শীতল কোলে ডাকি রে।' যখন তিনি এই পীড়নের ও নিদারুণ ব্যথার মধ্যে সেই প্রেমময়ের প্রেমের সন্ধান পাইলেন, যখন রজনীকান্ত বুঝিলেন, 'আমাকে প্রেম দিয়ে বুঝিয়েছে যে, এ মার নয়, এ কষ্ট নয়, এ আশীর্বাদ।' তখন তিনি দৈহিক কষ্টকে জয় করিয়া আত্মাকে দেহমুক্ত করিবার সাধনায় মনঃসংযোগ করিলেন। রজনীকান্ত বেশ জানিতেন, তাঁহার যে কষ্ট—তাহা শারীরিক, আত্মা তাঁহার কষ্টমুক্ত, 'এই দেহাত্মিকা বুদ্ধি হয়েই যত কষ্ট। নইলে শরীরের পীড়ায় কেন কষ্ট হবে ? শরীরটা তো খাঁচা, ভেঙে গেলে পাখিটার কষ্ট কি ?' তাই তিনি আত্মাকে দেহমুক্ত করিবার জন্য প্রার্থনা করিলেন, তিনি শ্রীভগবানের উদ্দেশে জানাইলেন, 'আত্মাকে দেহমুক্ত কর দয়াল, আর দেহ চাহি না। দেহ আমাকে কত কষ্ট দিচ্ছে। আমার আত্মাকে তোমার পদতলে নিয়ে যাও।' এইভাবে প্রার্থনা জানাইয়া, আশ্রয় ভিক্ষা করিয়া রজনীকান্ত হৃদয়ে সান্ত্বনা পাইলেন, তিনি লিখিলেন, 'রাত এলেই বেশ নীরব নিস্তব্ধ হয়, তখন মার খাই বেশি, আর প্রেমের পরীক্ষায় পড়ে কত সান্ত্বনা পাই, কষ্ট হয় না, বেশ থাকি।'

দৈহিক কষ্টকে এইভাবে জয় করিয়া সাধক রজনীকান্ত স্থিরভাবে মৃত্যুর প্রতীক্ষা করিতে লাগিলেন। স্থিতপ্রজ্ঞের ন্যায় তিনি বলিলেন, 'মন স্থির করবো না তো কি ? হিন্দুর ছেলে গীতার শ্লোক মনে আছে তো ?

বাসাংসি জীর্ণানি যথা বিহায়
নবানি গৃহ্লাতি নরোঽপরাণি।

তথা শরীরাণি বিহায় জীর্ণা-
ন্যন্যানি সংযাতি নবানি দেহী ॥

জীর্ণবাস ছাড়ি যথা মানবনিচয়
নববস্ত্র পরিধান করে, ধনঞ্জয়,
সেইরূপ জীর্ণদেহ করি পরিহার
নব কলেবর আত্মা ধরে পুনর্বার।

অমন তো কতবার মরেছি, মরতে মরতে অভ্যাস হয়ে গেছে।' নির্ভীক হৃদয়ে মৃত্যুজয়ী সাধকের ন্যায় তিনি লিখিলেন, 'আমি মৃত্যুর অপেক্ষা করছি, আমার ব্যারাম যে অসাধ্য। বেদবাক্য বলছি না, তবে যা খুব সম্ভব, তা-ই মানুষ বলে আমিও তাই বলছি। আর তৈরি হয়ে থাকা ভালো। খুব ঝড় বয়ে যাচ্ছে, নৌকা ডুবে যাওয়ারই তো বেশি সম্ভাবনা, সেই ভেবেই লোকে হরিনাম করে। বাঁচব না মনে হলেই আমার এখন বেশি উপকার। কারণ, সুস্থ থাকলে কেউ বড়ো দয়ালের নাম করে না।' কি সুন্দর কথা। এ যেন ভক্তকবি তুলসী-দাসের সেই সনাতন বাণীরই অভিব্যক্তি। সেই, 'দুখ পাওয়ে তো হরি ভজে সুখে না ভজে কোই।' এইভাবে ভগবৎ-বিচারের উপর নির্ভর করিয়া রজনীকান্ত 'যা ভগবান্ করান, আমি তাতেই গা ঢেলে বসে আছি। আর বিচার করি নে, যা হয় হোক। এক মৃত্যু, তার জন্য ভগবানের পায়ে পড়ে আছি'—বলিয়া তাঁহার হৃদিস্থিত হৃষীকেশের চরণতলে পড়িয়া রহিলেন।

গীতার সেই মহতী বাণী, যে-বাণী একদিন বাণীপতির শ্রীকণ্ঠ হইতে নিঃসৃত হইয়া প্রেমধারায় সমগ্র জগৎকে অভিষিক্ত করিয়াছিল, সেই 'যে যথা মাং প্রপদ্যন্তে তাংস্তথৈব ভজাম্যহম্'—'যাহারা যেভাবে আমার শরণাপন্ন হয়, আমি সেই ভাবেই তাহাদিগকে অনুগ্রহ করি'—রজনীকান্ত প্রাণে প্রাণে বিশ্বাস করিতেন। তিনি জানিতেন, সম্যক ও যথাবিধ একাগ্র সাধনায় যে ভগবানকে সন্তানরূপে পাওয়া যায় না, তাই বা কেমন করিয়া বলি? তিনি তো ভক্তের ঠাকুর, যে তাঁহাকে যেভাবে পাইয়া তুষ্ট হয়, তিনি সেই ভাবেই তাহাকে দর্শন দেন; এ কথা সত্য না হইলে যেন তাঁহার করুণাময়ত্বে, তাঁহার ভক্তবৎসলতায় কলঙ্ক হয়।' বড়ো উঁচু কথা। আর এই উঁচু কথা কয়টিকে জপমালা করিয়াই তাঁহার দর্শনলালসায় রজনীকান্ত ব্যাকুল হইলেন। পুণ্যশ্লোক বিদ্যাসাগর মহাশয়ের কন্যা—পরলোকগত পণ্ডিত সুরেশচন্দ্র সমাজপতির জননী রজনীকান্তকে হাস-

পাতালে দেখিতে আসিলে রজনীকান্ত বলিলেন, 'মা, আশীর্বাদ করুন, যেন মতি ভগবন্মুখিনী হয়। তাঁর প্রতি বিশ্বাস ও ভক্তি অচলা হয়, আব সংসারে আমার কে আছে?' শয্যাপার্শ্বোপবিষ্ট বন্ধুদিগকে কাতরে অনুরোধ কবিতে লাগিলেন, 'আমাকে ভগবৎপ্রসঙ্গ শোনাও। আমাকে কাঁদাও। আমাব পাষাণ হৃদয় ফাটাও। প্রাণ পবিষ্কাব করে দাও। খাদ উড়াও।' এই কাতবোক্তি, এই দৈন্য প্রকাশ, এই আকুল আবেগ সাধনার বিঘ্নসংকুল পথকে সরল কবিয়া দিতে লাগিল। পূর্বকৃত ভুলভ্রান্তিব কথা স্মরণ করিয়া ব্যথিত-অনুতপ্ত বজনীকান্ত বলিতে লাগিলেন, 'আমি যেন ঠিক দযালেব খেয়াঘাটে পৌছি। এই পথ তোমরা আমায বলে দিও। আব যেন আমার ঘাট ভুল না হয।'

এইভাবে সাধনা কবিতে করিতে রজনীকান্তের কি অবস্থা হইল, তাহা একবাব তাঁহাব ভাষায় পাঠ করুন, "আমি যখন 'ভগবান দয়াল, আমার দয়াল রে' লিখি, তখন ভাবে আমাব চোখ জলে ভবে উঠে।" সঙ্গে সঙ্গে প্রাণের কোণে লুকানো সেই অতি পুবাতন ছবিখানি, সেই—

অনলে-অনিলে, চিবনভোনীলে,
ভূধব সলিলে, গহনে,
বিটপি-লতায, জলদেব গায,
শশী-তারকায, তপনে।

শ্রীভগবানের স্বপ্রকাশদর্শনের চিত্র আবও উজ্জ্বল হইয়া প্রত্যক্ষেব মতো তাঁহার হৃদয়পটে চিত্রিত হইয়া উঠিল। প্রতি কার্যে তিনি ভগবানের প্রেবণা বুঝিতে লাগিলেন, 'মানুষ আমার জন্য এত করছে। তাঁবই মানুষ, সুতরাং তারই প্রেরণায়।' কি গভীর অনুভূতি ও বিশ্বাস, আর এই অনুভূতি ও বিশ্বাসের বলে বলীয়ান হইয়াই বজনীকান্ত লিখিলেন, 'আমি তাঁর প্রেম প্রত্যক্ষের মতো অনুভব কচ্ছি'। ভগবানেব প্রত্যক্ষ প্রেমেব পবিচয় পাইয়া রজনীকান্তের দৃঢ় ধারণা হইল, 'সে আমাকে পাবার জন্য ব্যস্ত হয়েছে, সে তো বাপ, আমি হাজার মন্দ হলেও তো পুত্র, আমাকে কি সে ফেলতে পারে?' মনের অবস্থা যখন এই প্রকার, তখন রজনীকান্ত তাঁহার দয়ালকে সম্বোধন কবিয়া বলিলেন, হে ব্রহ্মাণ্ডের অধিপতি! তুমি আমাকে কোলে নাও। তুমি দয়া করে কোলে নাও।...আমার প্রাণের হরি রে! হরি রে কোলে তুলে নাও হরি রে, আমি নিতান্ত তোমার চরণে শরণাগত হয়েছি, আর ফেল না।... তুমি ছাড়া আমার আর কেহই নাই।

আমাকে যে ক্ষমা করে কোলে তুলে নেবে সেও তুমি।' সকল প্রকারে সকল দিক দিয়া দেখিয়া তাঁহার এই যে ধারণা ও শ্রীভগবানে সম্পূর্ণরূপে আত্মসমর্পণ—এই যে তাঁহার উপর ঐকান্তিক নির্ভরতা, সাধনার উচ্চস্তরে প্রবেশ করিতে না পারিলে এগুলি আসে না। এইগুলিই সাধনামগ্ন রজনীকান্তকে সিদ্ধির পথে লইয়া যাইতেছিল, কিন্তু সম্পূর্ণ আত্মসমর্পণের পরও রজনীকান্তের পরীক্ষার অন্ত নাই। তাঁহাকে লইয়া লীলা করিবার ইচ্ছা তখনও সেই লীলাময়ের পূর্ণ হয় নাই। তাই তিনি তখনও রজনীকান্তকে ভয় দেখাইতেছেন, পীড়ন করিতেছেন—কণ্ঠহারা রজনীকান্তেব শেষ প্রার্থনা শুনিবাব আশায় লীলাময় ঠাকুর কতই না খেলা খেলিতেছেন! সাধক রজনীকান্ত বুঝিলেন, কেবল ভার দিলে, আত্মসমর্পণ কবিলে চলিবে না, তাঁহার দর্শন লাভ করিতে হইলে, নামীকে ধরিতে হইলে তাঁহার সেই অভয় নামের শবণ লইতে হইবে। সাধনার যজ্ঞ পূর্ণ কবিবার জন্য, আসন্নমৃত্যুকবলিত রজনীকান্ত বলিতে লাগিলেন, 'খালি হবি বল্। বল্ হরি বল্, বল্ হরি বল্, খালি হবি বল্, আর কিছু নাই, শুধু হরি বল্, আর চাই নে কিছু, শুধু হরি বল্, হরি বল্। এই বসনা জড়ায়ে আসে, বল্ হরি বল্।' সর্বযজ্ঞেশ্বর শ্রীহরি নিজে আসিয়া এইবার রজনীকান্তের সাধনযজ্ঞে পূর্ণাহুতি প্রদান করিলেন। সেই প্রাণাপেক্ষা প্রিয় প্রাণারামকে দর্শন করিয়া রজনীকান্তের অভিমানবিক্ষুব্ধ হৃদয় বলিয়া উঠিল, 'হে দয়াল প্রাণবন্ধু, হৃদয়নিধি, এতকাল পবে কি আমার কথা মনে পড়েছে করুণাসাগর!'

সাধক রজনীকান্তের সাধনা সিদ্ধ হইল। ভগবদ্দর্শনতৃপ্ত রজনীকান্ত লিগিলেন, 'আমাকে ভগবান দয়া করেছেন'। জগজ্জননী জগদ্ধাত্রী তখন সর্বদাই রজনীকান্তের কাছে বসিয়া থাকিয়া রজনীকান্তকে দিয়া লিখাইতেন, 'মা এসে বসে আছে'।

কঠিন অগ্নিপরীক্ষার ভিতর রজনীকান্ত সাধনার অতি সুন্দর ধারা দেখাইলেন; প্রাণান্তকর নিদারুণ যন্ত্রণাকে উপেক্ষা করিয়া তিনি সেই ভূমার পদে আত্মসমর্পণ করিলেন এবং সেই ভূমানন্দকেই সম্বল করিয়া আনন্দময়ী মায়ের সদানন্দালয়ে চলিয়া গেলেন।

এই কঠোর সাধনার ও সিদ্ধির প্রত্যক্ষ পরিচয় দিয়া আমাদের মনের মধ্যে কান্ত যে-ছবি আঁকিয়া দিয়া গেলেন, ভক্তিপূত হৃদয়ে বাঙালি তাহা চিরদিন স্মরণ করিবে, আর কবি সুধীন্দ্রনাথ ঠাকুরের সুরে সুর মিলাইয়া গাহিতে থাকিবে—

হে রজনীকান্ত! তুচ্ছ করি সর্বব্যথা
কি ধন লাগিয়া তুমি পুলকিতপ্রাণ,
রুদ্ধকণ্ঠ, বাক্যহারা— করিলে প্রয়াণ
মহাকাল-পারাবারে! ভক্তের বিভব
ও সে দুঃখমৃণালের কমলসৌরভ।

---

## জনহিতব্রতী সাহিত্যবন্ধু নলিনীরঞ্জন পণ্ডিত

যখন বঙ্গীয় সাহিত্য-পরিষদের একনিষ্ঠ কর্মী ব্যোমকেশ মুস্তফীর মৃত্যুতে পরিষদের কর্মক্ষেত্রে অন্ধকার নেমে এসেছিল তখন তাঁরই আদর্শের অনুবর্তী হয়ে, অনুরূপ অক্লান্ত কর্মনিষ্ঠা নিয়ে পরিষদের জন্য, বঙ্গসাহিত্যের জন্য, উদীয়মান সাহিত্যিকদের জন্য এবং অপ্রকাশিত পুঁথিপত্র প্রকাশের জন্য দৃঢ় চিত্তে শ্রমদান করতে যে তেজস্বী সাহিত্যিক যুবক এগিয়ে এসেছিলেন তিনিই নলিনীরঞ্জন পণ্ডিত। আচার্য দীনেশ সেন তাঁর সম্বন্ধে বলেছেন—

'কে হবে স্বর্যের রথে অরুণ সারথি
কে চালাবে পরিষৎ ব্যোমকেশ বিনে?**
নত শিরে দৃঢ় কণ্ঠে কে এল যুবক,—
"আমি আছি" বলি হ'ল, স্বেচ্ছায় সেবক।'

তার পরিচয় তিনি 'অক্লান্তকর্মা'— 'পরের বেগার খাটেন নিত্য যন্ত্রবৎ'—

'নিত্য বাণীপীঠে দেয় জীবনের ডালি
হোক না অঙ্গেতে ধূলি বস্ত্রে শত কালি।'

তার পরিচয় তিনি পরম ভাগবত, বিদগ্ধ দার্শনিক, ভাবঘন ভক্ত এবং বাগ্মী বক্তা ঃ—

'কৃষ্ণ-কথা কার মুখে হয় মনোরম
অশ্রু আনে চক্ষু হতে? কার বক্তৃতায়
কঠিন গলিয়া যায়? শতদল সম
কার বক্ষে প্রেম খেলে বৈষ্ণব সভায়?'

তার কবিতা ও কবির প্রতি অনুরাগের পরিচয় ঃ—

'"রজনী"র কাব্য পড়ি কে হ'ল পাগল
ঘুরিল সমস্ত বঙ্গ জীবনী লিখিতে
"বাউলের গানে" কার অন্তর সরল
বিগলিত হ'ল—তাই লাগিল খুঁজিতে
তাহাদের ইতিহাস ছেঁড়া পুঁথি হতে
অক্লান্ত পথিক এ যে সাহিত্যের পথে।'

তাঁর বেশবাস বসন-ভূষণ, সংসার-সংস্থানের পরিচয় :—

‘পুঁথিপত্র সদা সঙ্গে অন্য কথা নাই
বাণীর প্রসঙ্গ ছাড়া, সদা সেই ধ্যান।
কোন কবি কি লিখেছে ভাবিতেছে তাই
ভুলে গেছে গৃহে নাই অন্নের সংস্থান।
রুগ্ন শিশু দিয়ে স্ত্রীকে চলেছে সত্বরে
কোথা সাহিত্যের সভা সুদূর সহরে।’

—দীনেশচন্দ্র সেন

কবিরাজ শ্যামাদাস শিরোমণি মহোদয় লিখেছেন :—

‘গত ১৩৩৮ সালের ১৪ই ভাদ্র যেদিন পূজনীয় হরপ্রসাদ শাস্ত্রী মহাশয়ের ভবনে বঙ্গীয় সাহিত্য-পরিষদের কতিপয় সুধী কর্তৃপক্ষ এবং সাহিত্যসেবক সমবেত হইয়া তাঁহাকে “হরপ্রসাদ সংবর্ধন-লেখমালা”র ১ম খণ্ড উপহার দেন, সে দিন তিনি বলিয়াছিলেন—“আমরা তো এখন ক্রমশঃই কাজের বার হইয়া পড়িতেছি, এখন পরিষদের ভবিষ্যৎ কি হইবে? আমাদের পরিষৎ কে ‘ভালবাসা’ সে ‘অবসর মত’। কিন্তু এখানে এমন একজন উপস্থিত আছেন যিনি পরিষৎকে ‘নিশিদিন’ ভালবাসেন, পরিষদের চিন্তা যাঁহার মগজে সর্বদাই সজাগ রহিয়াছে—তিনি শ্রীমান নলিনীরঞ্জন পণ্ডিত।”’ সেই সভাতে আচার্য প্রফুল্লচন্দ্র বলিয়াছিলেন :—‘চারিটি স্তম্ভের উপর পরিষৎ দাঁড়িয়েছিল, দুটী ভেঙ্গে গেছে, কিন্তু এখনও দুটী বর্তমান—একটি মনস্বী শ্রীহীরেন্দ্রনাথ দত্ত, অপরটী শ্রীমান নলিনীরঞ্জন পণ্ডিত।’

পরিষদের পরবর্তী অপর একটী স্তম্ভ ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় বলেছেন :—‘অতিঅল্প বয়সে লেখাপড়ায় ইস্তফা দিয়া কলিকাতায় আসিয়া যখন আমি অন্নচিন্তা চমৎকারে মগ্ন, তখন তিনি প্রথম আমাকে আবিষ্কার করিয়া সাহিত্যক্ষেত্রে জনমজুরের কাজে নিযুক্ত করেন। তাঁহারই স্নেহে সাহিত্যিক মহলে দশজনের সহিত পরিচিত হই এবং যখন আমার রচনা অন্য কোন সাহিত্যপত্রে স্থান পাইত কি না সন্দেহ, তখন তিনি তাহার “জাহ্নবী” পত্রিকায় আমার প্রথম রচনা সাদরে মুদ্রিত করেন। তাই আজও ভাবি সে সময় তিনি যদি আমাকে সাহিত্যের দিকে টানিয়া না আনিতেন তাহা হইলে আমার জীবনের গতি হয়তো সঙ্কীর্ণ চাকুরীর খাতেই আবদ্ধ থাকিত।’

ব্রজেন্দ্রনাথের পরবর্তী জীবনের সাহিত্যসংকলন—সাহিত্যিক গবেষণা—

'সংবাদপত্রে সেকালের কথা', 'সাহিত্যসাধক-চরিতমালা' প্রভৃতির বিষয় চিন্তা করলে চমৎকৃত হতে হয় যে তার জীবনেরও পথিকৃৎ ছিলেন নলিনীরঞ্জন।

অনেকেই বলেন ব্যোমকেশ মুস্তফী সাহিত্য-পরিষদের জন্য প্রাণ দিয়াছেন। ডাঃ একেন্দ্রনাথ ঘোষ বলেছেন:—'তিনি (নলিনীরঞ্জন) যে বঙ্গীয় সাহিত্য-পরিষদের জন্য সর্বস্বান্ত হইয়াছেন একথা আমি বলিতে পারি। * * পরিষদের কাজ করিতে করিতে তাহার চাকুরী গেল, তাঁহাকে বিশেষ অর্থকষ্টে পড়িতে হইল। ** পরিষদের জন্য অর্থ, তৈলচিত্র ও নানা দ্রব্য তিনি একা যাহা সংগ্রহ করিয়া দিয়াছেন তাহা আর কেহ করিতে পারিয়াছেন কিনা বলিতে পারি না।'

পণ্ডিত মহাশয় স্বয়ং স্বতন্ত্র মৌলিক সাহিত্য-সৃষ্টির কাজে বিশেষ ভাবে ব্রতী না হলেও "কান্ত কবি" ও "রামেন্দ্রসুন্দরের" জীবনচরিত-রচয়িতা ও বাউল গানের সঙ্কলয়িতা ও ব্যাখ্যাতা রূপে তাঁর নাম বাংলা সাহিত্যের ইতিহাসে অবশ্যই বিধৃত হয়ে থাকবে। মহামহোপাধ্যায় পণ্ডিত প্রমথনাথ তর্কভূষণ তাঁর "অসাধারণ মনীষায় ও বাগ্মিতায়" মুগ্ধ হয়েছিলেন। তিনি প্রথম কালীঘাটে, পরে গৌড়ীয় বৈষ্ণব-সম্মিলনীর বহু অধিবেশনে ও হরিসভায় তাঁর মুখে বৈষ্ণব ভাবোদ্দীপক বহু মধুর ও প্রাণস্পর্শী বক্তৃতা শ্রবণ করিয়া"— "হৃষ্ট বিস্মিত ও মুগ্ধ" হয়ে "মুক্ত কণ্ঠে" তাঁর প্রশংসা করেছেন।

তিনি ১৩৩৪ সালে নিজের চাকুরীতে জলাঞ্জলি দিয়ে মেদিনীপুরের বঙ্গীয় সাহিত্য-সম্মেলনকে পুনরুজ্জীবিত করেছিলেন।

আমাদের দেশে সাহিত্যপ্রীতি দুর্লভ,—সাহিত্যিক-প্রীতি আরও দুর্লভ এবং এই দুইগুণের একত্র সমাবেশ দুর্লভ হতেও দুর্লভতর। নলিনীরঞ্জনের মধ্যে এই দুই গুণই যুগপৎ সমানভাবে বর্তমান ছিল। বঙ্গীয় সাহিত্য-পরিষদ এবং বঙ্গীয় সাহিত্য-সম্মেলন, উভয় প্রতিষ্ঠানই নলিনীরঞ্জনের নিঃস্বার্থ সেবায় পরিস্ফুট হয়েছে। তিনি তাঁর জীবন ও যথাসবস্ব পণ করে এই উভয় প্রতিষ্ঠানের সেবা করে গেছেন।

তিনি শুধু সাহিত্যসেবী ছিলেন না,—সাহিত্যসেবীর সেবকও ছিলেন। সাহিত্যিকদের আপদে-বিপদে দুঃখ-কষ্ট দূর করবার জন্য সর্বদাই ছুটে যেতেন এবং প্রাণপণ চেষ্টা করতেন। এই অক্লান্ত নিঃস্বার্থ সেবার দ্বারাই তিনি সাহিত্যিকদের হৃদয়-মন জয় করে তাদের স্নেহ, প্রীতি ও শ্রদ্ধার অধিকারী হয়েছিলেন।

সাহিত্যচার্য জলধর সেন বলেছেন 'সে আমার প্রাণাধিক প্রিয় শিষ্য ও আমার ভাই। তাকে আমি সাহিত্যে নামিয়েছি। সে আমার শিষ্য, তার কাছে আজ আমি পরাজিত; শিষ্যের কাছে গুরুর পরাজয়, এর চেয়ে আনন্দের আর কি আছে? আমার এ আনন্দ ভাষায় ব্যক্ত করবার নয়।'

মানুষ হিসেবেও নলিনীরঞ্জন অতি সরল, সজ্জন ও অমায়িক-চরিত্র ছিলেন। সকলেই তাকে ভালবাসতেন, শ্রদ্ধা সম্মান করতেন। জীবনযুদ্ধের ঝড়ঝাপটা, মেঘকুয়াসা কাটিয়ে যে তিনি অগ্রসর হতে পেরেছিলেন— সে শুধু তাঁর অনন্য-সাধাবণ চরিত্রমাধুর্য ও অসাধারণ অধ্যবসায়েব গুণে। তাঁর আদর্শ প্রত্যেক বাঙালীর, প্রত্যেক বঙ্গসাহিত্যসেবীর অনুকরণীয়।

তাঁকে রসরাজ অমৃতলাল বসু বলেছেন তাঁর সরস সকৌতুক ছন্দে :—

'শিষ্টতা-বিশিষ্ট মিষ্টতা-মণ্ডিত
তুমিহে নলিনী রঞ্জন পণ্ডিত।'

আরও একজন রসবাজ এবং পণ্ডিত বাংলার শবৎপণ্ডিত বা দা' ঠাকুর গান বেঁধে বলেছেন,— তাঁর পঞ্চাশত্তম বর্ষের সংবর্ধনায় :—

'দেখে অবাক হলেম দাদা
"আয়বন-চেস্ট" শ্রেষ্ঠ জিনিস
থাকতে পূজে পুঁথির গাদা। **
সাহিত্যসেবীর তরে, মলে পরে সভা করে
বড় জোর দুঃখপ্রকাশ মামুলী নকল কাঁদা।
বাণী মা'র কুটীর থেকে
নলিনী ভাইকে ডেকে
বানালে "আবু হোসেন"— মুছিয়ে ধুলাকাদা।'

তাঁর সম্বন্ধে ও তাঁর বাগ্মিতা সম্বন্ধে আচার্য দীনেশচন্দ্রের মন্তব্য আরও কিছু উদ্ধৃত করছি :—

'আজি প্রায় চৌদ্দ বৎসর হইল যে দিন সভামণ্ডপে ইহার বৈষ্ণব ধর্ম সংক্রান্ত একটী আবেগময়ী বক্তৃতা শুনিয়াছিলাম, সেদিন আমার মনের উপর দিয়া যেন বৈকুণ্ঠের একটা হাওয়া বহিয়া গিয়াছিল,—আমি কাঁদিতে কাঁদিতে বাড়ী ফিরিয়াছিলাম। সে দিনের মধুময়ী স্মৃতি আমি জীবনে ভুলিতে পারিব না।' এ মন্তব্য পক্ষপাত-প্রভাবিত কোনো সমালোচকের মন্তব্য নয়,— ইহা প্রকৃতই সরলচিত্ত সাহিত্যরসিকের রসাস্বাদন-পরিতৃপ্তির স্বীকৃতিস্বরূপ

স্বতঃস্ফূর্ত উদ্‌গার। 'প্রাণ দিয়ে দুঃখী ও আর্তের সেবা করতে এমন পরহিতব্রত নিঃস্বার্থ কর্মী, পরদুঃখে সহানুভূতিপূর্ণ এমন একনিষ্ঠ সহৃদয় লোক জগতে দুর্লভ।' পুনশ্চ :—'নিজের শত দুঃখকষ্টের প্রতি দৃক্‌পাত না করিয়া ব্যথিতের কাছে বসিয়া তাহার হৃদয়ের জ্বালা দূর করিবার চেষ্টা নলিনীরঞ্জন যেরূপ করিয়া থাকেন, তাহাতে ইহার নাম স্বর্ণাক্ষরে লিখিত হইবার যোগ্য।

'তাঁর প্রতিভার উপমাও অনবদ্য,—হিমালয় পর্বতের মত উচ্চ প্রতিভা দেখিয়া আমরা বিস্মিত হই, কিন্তু নলিনীর প্রতিভা গঙ্গাপ্রবাহের মত, উহা গৃহস্থের কুটিরে, ধনীর প্রাসাদে, সর্বত্রই স্নেহ, প্রেম এবং সেবা বহিয়া লইয়া যাইতেছে।'

তাঁর পঞ্চাশ বৎসর বয়ঃপূর্তির অভিনন্দনোৎসবে আচার্য দীনেশচন্দ্র সন্তোষ প্রকাশ করে বলেন,—

'এই অনুষ্ঠানের সার্বজনীনতা দেখিয়া মনে হয় বাঙ্গালী জাতির সহৃদয়তা হইতে নলিনীরঞ্জন বঞ্চিত হন নাই। আজি এই সভাস্থলে কলিকাতা ও মফঃস্বলের বিভিন্ন স্থান হইতে সাহিত্যসেবীদিগের যে সমাগম হইয়াছে তাহা এক অপূর্ব দৃশ্য। ইহা দেখিয়া ইহাই বুঝা যায় যে তিনি বাঙালীর হৃদয় কতটা অধিকার করিয়াছেন এবং তিনি বাঙালী মাত্রেরই কত আদরের।'

এই অপূর্ব দৃশ্যে বিস্ময় প্রকাশ করে হেমেন্দ্রপ্রসাদ বলেছিলেন,—'এই কাঞ্চন-কৌলীন্যের যুগে দরিদ্র সাহিত্যসেবীর আদরের সম্ভাবনা কোথায়?' তথাপি যে সম্ভাবনা সত্যে পরিণত হয়েছিল তা তার গুণবত্তার স্বীকৃতির নিদর্শন তাতে সন্দেহ নাই।

নলিনীরঞ্জন সাহিত্য-পরিষৎ, সাহিত্য-সম্মেলন এবং সাহিত্যব্রতিগণের জন্য দেশবাসীর দ্বারে দ্বারে ভিক্ষার ঝুলি স্কন্ধে "খাতাবগলে কাবুলিওয়ালা" আখ্যা লাভ করেছিলেন।

তাঁর সাহিত্যিক-প্রীতি ও দুঃস্থ সাহিত্যিকগণের প্রতি সহানুভূতি ছিল অসাধারণ। সে হিসাবে তিনি সাহিত্যস্রষ্টার চেয়েও সমধিক পরিমাণে সাহিত্যিক-স্রষ্টা ছিলেন।

"কথ্‌নী কো ঘর বহুৎ মিলে করণীকে ঘর দূর"। ভালো কথা বলবার লোকের অভাব নাই কিন্তু সেই ভালো আদর্শকে কাজে রূপ দিবার লোক জগতে বিরল,—"আপনি আচরি ধর্ম জগতে শিখায়" এমন আচারপরায়ণ আচার্য বড়ই অপ্রতুল,—নলিনীরঞ্জন এইরূপ আদর্শনিষ্ঠ আচরণপরায়ণ আচার্য

ছিলেন। তিনি বিপন্ন সাহিত্যসেবীর সন্ধানে এবং তাদের বিপৎ-ত্রাণার্থে দ্বারে দ্বারে ঘুরেছেন এবং তাদের উপকার করবার জন্য যোগ্য ব্যক্তির দ্বারে সাহায্য ভিক্ষা করে ফিরেছেন।

কান্ত কবির ভাষায়— "ফুটিতে পারিত গো ফুটিল না সে। মরমে মরে গেল মুকুলে ঝরে গেল, প্রাণ ভরা আশা সমাধি পাশে।" এমন অপরিণত অবিকশিত প্রতিভাবান সাহিত্যিকদের মুকুলে ঝরে পড়ার বেদনায় তিনি অভিভূত হয়ে পড়তেন। তাই প্রিয়নাথ দাস বলেছেন—'যাহার মধ্যে সাহিত্যের এতটুকু প্রতিভা আছে তাহারই সন্ধান করিয়াছ, হাতে ধরিয়া তাহাকে বাণীপীঠ তলে লইয়া গিয়া তাহার সুপ্ত প্রতিভাকে উৎসাহদানে জাগ্রত করিয়া জাহ্নবীর পূত শীকরবিন্দুদানে ধন্য করিয়াছ।'

কান্তকবির জন্য শ্রদ্ধানত-চিত্তে আহারনিদ্রা ভুলে গিয়ে তাঁকে দিবারাত্রি শুশ্রূষা করেই ক্ষান্ত হন নাই, বহু পরিশ্রমে তাঁর জীবনীর মালমশলা সংগ্রহ করে তাঁর চরিতকথা দেশবাসীদের শুনিয়েছেন। অতীত বঙ্গভঙ্গ-যুগের "মায়ের দেওয়া মোটা কাপড়ের" জনপ্রিয় কবিকে ভাবীযুগের বাঙালীর কাছেও চিরস্মরণীয় করবার জন্য অসীম প্রয়াস করেছেন।

তাই নলিনীকান্ত সরকার বলেছেন—

'করলে ধনী সাহিত্যেরে ঋণী সাহিত্যিকে
সে ঋণ শোধার পুণ্যে সফল করি এ দিনটীকে।'

বলেছেন—

'তোমায় জানি খাঁটি সাধক একান্ত আত্মীয়
জ্যেষ্ঠ পূজনীয় আমার শ্রেষ্ঠ বরণীয়।'

ব্রজমোহন দাস বলেছেন—'আবর্জনার স্তূপ থেকে আমার সন্ধান নিয়ে একেবারে··· মূক মুখে ভাষা ফুটিয়ে দিলে ··অবজ্ঞাত যারা তারা তোমার বুকে আশ্রয় পায়—অভয় পায়—দরদ পায়। তোমাকে দেখেছি গোবিন্দ দাসের নিঃস্ব পুত্রকে নিয়ে আঁচল পেতে দাঁড়াতে, মৃত সাহিত্যিকের বিপন্ন পরিবারের সাহায্যে ঝুলি-কাঁধে ফিরতে, রুগ্নের পাশে রাতের পর রাত অনিদ্রায় অনাহারে কাটাতে··· হায় মানুষ! আজ তারাই তোমায় চেনে না—যাদের তুমি বড় করেছো তারাই—তাদের জন্যই আজ তোমার অন্তরে-বাহিরে হাহাকার।' তাই কৃতজ্ঞতা প্রকাশ করে—'বেদনায় বন্ধু তুমি, সাধনায় গুরু তুমি, অযাচিত করুণা তোমার'—বলে তাঁকে প্রণাম নিবেদন করেছেন তিনি।

অনুরূপা দেবী লিখেছেন,—'·· সে সময়ে আমি অনুপমা দেবী, এই ছদ্মনামে ···উপন্যাস দিতেছিলাম। কয়েক স্থলে লেখা পাঠাইবার সঙ্গে ডাকটিকিট দিয়াও উত্তর পাই নাই, এদবস্থাতে "জাহ্নবী"র সহকারী সম্পাদকরূপে সহসা ইনি যখন আমার লেখা গল্প বা কবিতা চাহিয়া পাঠাইলেন তখন বাস্তবিকই কৃতজ্ঞ হইযাছিলাম।'

উত্তরবঙ্গ থেকে রংপুর সাহিত্য পরিষৎ, পূর্ববঙ্গ থেকে চট্টল সাহিত্য-পরিষৎ, মেদিনীপুর সাহিত্য-পরিষৎ প্রভৃতি সাহিত্য-প্রতিষ্ঠান তাই এই বাণীর পূজারীকে শ্রদ্ধা সম্মান পূজা এবং প্রীতি পাঠিয়েছেন।

হরপ্রসাদ, কামাখ্যানাথ, দুর্গাচরণ, পঞ্চানন, হরিদাস, প্রমথনাথ, ফণিভূষণ, কমলকৃষ্ণ, যোগেন্দ্রনাথ প্রমুখ তৎকালীন বা পরবর্তী মহামহোপাধ্যায় পণ্ডিতগণ তাঁকে আশীর্বাদসহ অভিনন্দন দান করেছেন, তাকে 'সাহিত্যবন্ধু' এই উপনাম বা উপাধিমণ্ডিত করেছেন। "বরেণ্যকীর্তি", "সাহিত্য-সংসদুপচার-বিধানদক্ষ", "সাহিত্যসেবৈকনিষ্ঠ" এই পণ্ডিত মহোদয়কে বহু সংবর্ধিত করে বলেছেন—

'নাভীপ্সিতং তব যশো ন ধনং ন সৌখ্যং
কাব্যোন্নতিস্তবপরং নিতরামভীষ্টা'···
'সাহিত্যবন্ধুরিতি সংসদি কোবিদানাম্,
আশীবচোভিরুপনাম তবোৎসৃজামঃ'॥
'ঔদার্যমার্যমনুজোচিতমার্জবঞ্চ
সাহিত্যসেবনমনন্যসমানমেব' ··
'কাব্যামৃতেন ভবতা সমুপাহৃতেন
তৃপ্যতি কাব্যরসলালসমানসা যে'॥

তাঁর পঞ্চাশত্তম জন্মতিথি উপলক্ষে—( ৭ ফাল্গুন, ১৩৩৯ বঙ্গাব্দে ) রামমোহন লাইব্রেরী হলে সার্বজনীন সংবর্ধনা-সঙ্ঘের সভাপতি আচার্য প্রফুল্লচন্দ্র রায়, কবি গিরিজাকুমার বসু ও সম্পাদক বিনয়কুমার সরকার তাকে যে মানপত্র দিয়ে অভিনন্দন করেন, তাতে বলেন—

'তুমি বৈষ্ণব, সেবা তোমার ধর্ম, তুমি সাহিত্যের সেবা করিযাছ, সাহিত্যিকের সেবা করিয়াছ, সাহিত্য-সঙ্ঘেরও সেবা করিয়াছ, গরিষ্ঠ তুমি সেবার ধর্মে, মহীয়ান্ তুমি সেবার মাহাত্ম্যে ** সুলভের তুমি সাধনা কর নাই; যাহা সহজ সুগম সুসাধ্য, তোমার তপস্যা তাহারও নহে—যাহা আরামের বিলাসের অনায়াসের তাহারও প্রার্থনা তুমি কর নাই। তুমি দুষ্করের ব্রত গ্রহণ করিয়াছ।

দুর্গম কণ্টকাকীর্ণ সঙ্কটসঙ্কুল তোমার পথ। কিন্তু তোমার লক্ষ্য স্থির, সাধনা তোমার অসীম, গতি তোমার অব্যাহত।...পরার্থে তুমি আপনার স্বার্থ নিঃশেষে উৎসর্গ করিয়াছ,...দারিদ্র্য তোমায় পরাজিত করিতে পারে নাই, আঘাত তোমায় আহত করিতে পারে নাই। তুমি বীর, তুমি ধন্য, তোমার সারল্য অসাধারণ, তোমার বন্ধুবাৎসল্য অপূর্ব, আর সাধারণ এবং অসাধারণ সকলকেই আকর্ষণ করে তোমার চরিত্রমাধুর্য...কত বিখ্যাত ও অজ্ঞাত সাহিত্যিকের নিরুদ্ধ প্রবাহ তোমার জাহ্নবী-স্রোতোধারা-স্পর্শে উন্মুক্ত হইয়াছে।...তুমি শত্রু-মিত্র সকলেরই চিত্তরঞ্জন করিয়াছ...হে নিঃস্বার্থ কর্মী, আমরা তোমাকে অভিনন্দিত করি...হে সহাস্যবদন নলিনীরঞ্জন আমরা তোমায় অভিবাদন করি।' এই মানপত্রে যে বিশেষণগুলি ব্যবহৃত হয়েছে তা যে অতিরঞ্জিত নয়, অতিশয় সুপ্রযুক্ত তা পূর্বেই সাহিত্যিকদের ব্যক্তিগত মন্তব্য থেকে দেখিয়েছি।

কবি গোলাম মোস্তফা ঠিকই বলেছেন—

'বঙ্গবাসীর যে তাজমহল আকাশে তুলেছে শির।
যার খুসি হোক মিনার তাহার দীপ্ত জয়শ্রীর॥
তুমি হও সেই সৌধমূলের স্তম্ভভিত্তি-প্রায়।
নীরব সাধক! সেই হবে তব গৌরব এ ধরায়॥'

তিনি সাহিত্যের সৌধচূড়া বা মিনার হবার দাবি রাখেন না, কিন্তু তার ভিত্তি-গঠনের গৌরব তাঁর অবশ্য প্রাপ্য এবং অনস্বীকার্য।

ঐতিহাসিক রমাপ্রসাদ চন্দ আশা প্রকাশ করেছেন—'সম-সময়ের পাঠক অপেক্ষাও পরবর্তীকালের পাঠকগণ তাঁহার গ্রন্থাবলী পাঠ করিয়া অধিকতর উপকৃত হইবেন এবং একদিন বাঙ্গালা তাঁহাকে "বসওয়েল" বলিয়া অভিনন্দিত করিবে।'

অমূল্য বিদ্যাভূষণ বলেছেন—'তিনি সাহিত্য-পরিষদের কি করিয়াছেন তাহা বলিতে পারিব না, কিন্তু তিনি পরিষদের কি না করিয়াছেন তাহা ভাবিয়া অবাক হই।...পরিষদের উদ্যোগে যতবার সাহিত্য-সম্মেলন হইয়াছে তাহার বারো আনায় নলিনীবাবুর কৃতিত্ব। এমন আপনভোলা দশের কাজে পাগল লোক দুনিয়ায় বড় বিরল।...মালদহ সাহিত্য-সম্মেলনে...আমি সভাপতি হই ...সেই অধিবেশনের শেষ দিনে গম্ভীরার গানের শেষে তিন চার হাজার লোকের মধ্যে দাঁড়াইয়া যেরূপ ওজস্বিনী ভাষায় তিনি বাঙ্গলার পল্লীসাহিত্য ও গ্রাম্য-

গীতি সম্বন্ধে বক্তৃতা করিলেন তাহা কেবল অপূর্ব নহে অনন্যসাধারণ। শিক্ষিত ও অশিক্ষিত দুইরকম শ্রোতাই মুক্তকণ্ঠে সেদিন নলিনীবাবুর জয়ধ্বনি করিয়াছিল।

'আমি এক সময়ে গৌড়ীয় বৈষ্ণব-সম্মিলনীর সম্পাদক ছিলাম। সম্মিলনীর বাড়ী হইবার কথা উঠিল। চল্লিশ হাজার টাকা তো চাই ই। নলিনীবাবু শুনিয়াই ঝাঁপাইয়া পড়িলেন। বিরাট সভা হইল, অনেক লোক আসিল, নলিনী বাবু বক্তৃতা করিয়া লোককে অর্থসাহায্যে উদ্বুদ্ধ করিতে লাগিলেন, তারপর নিজের হাতের সোনার আংটি খুলিয়া সম্মিলনীর গৃহনির্মাণ-ভাণ্ডারে দান করিলেন। এই প্রথম দান লইয়াই কার্যে অগ্রসর হইয়া সম্মিলনী আজ প্রকাণ্ড মন্দির, হল প্রভৃতি নির্মাণ করিয়াছেন। এই সম্মিলনীর বিভিন্ন অধিবেশনে কলিকাতায় এবং সুদূর মফস্বলে বহুস্থানে নলিনীবাবু বৈষ্ণব ধর্ম ও শ্রীমন মহাপ্রভু সম্বন্ধে যে সমস্ত বক্তৃতা করিয়াছিলেন তাহার কথা ভাবিলে এখনও আনন্দে অভিভূত হইয়া যাই। অনেক বড় বড় সভায় একা তাঁহাকে মাত্র সম্বল করিয়া আমি কত দিন-রাত যে পরমানন্দে কাটাইয়াছি তাহার তুলনা হয় না।... তাহার কথা ভাবিলে সময় সময় রাগও হয়। নিজের কত ক্ষতি করিয়াছেন, কিন্তু তবু দশের কাজ ভোলেন নাই। লোকটার বুদ্ধি খুব তাজা। আক্কেল কিছু কম। মেজাজ স্বভাবত নরম, কিন্তু অন্যায় দেখিলে গরম হইয়া উঠে। মনে কোন ঘোরপ্যাচ নাই - সরল নির্মল।

'নলিনীবাবু সাহিত্যিক অর্থাৎ সাহিত্যসেবী। এ তাঁহার যথেষ্ট পরিচয় নয়। তিনি প্রাণপাত পরিশ্রম করিয়া বাউল সম্প্রদায়ের বহু অজ্ঞাত তথ্য সংগ্রহ-পূর্বক মনীষী মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী মহাশয়কে চমৎকৃত করিয়া দিয়াছিলেন। তাঁহার "কান্তকবি রজনীকান্ত" বাঙ্গালার সাহিত্য-ভাণ্ডারের এক অতুল সম্পদ। জীবনচরিতকে কিরূপে সবল ও প্রাণস্পর্শী করিতে হয় এই বইখানি তাহার নিদর্শন। · পাণিনি বলিয়াছেন—"সাহিত্যং অধীতে ইতি সাহিত্যিকঃ, সাহিত্যং অধীতে ইতি সাহিত্যিকঃ।' সুতরাং নলিনীবাবু ডবল সাহিত্যিক। তাঁহার জয়-জয়কার হউক। জয়ে—ঘন ঘন শঙ্খধ্বনি হউক।'

বিশ্বকোষ-সম্পাদক নগেন্দ্রনাথ বসু বলেছেন—'বিপদে-সম্পদে এই ত্রিশ বর্ষকাল আপনার সাহায্যলাভে পরিতৃপ্ত হইয়াছি। নানা প্রতিকূল সংগ্রামে বিপক্ষগণের দর্পচূর্ণ করিয়া আপনি যেভাবে আনন্দগৌরব রক্ষায় উদ্যুক্ত হইয়াছেন, আপনার সেই অকৃত্রিম সহযোগিতা আমি ইহজীবনে কখনও ভুলিব না।

তাই বহু বয়োজ্যেষ্ঠ হইলেও, আপনাকে বন্ধু বলিয়া সম্বোধন করিতে আজ আনন্দ অনুভব করিতেছি।

'আপনি অনন্যকর্মা হইয়া যেসকল প্রতিষ্ঠানের সেবা করিয়া চরিতার্থ হইয়াছেন, তন্মধ্যে সাহিত্য-পরিষদের নাম সর্বাগ্রে উল্লেখ করিতেছি। আপনি সাহিত্য-পরিষদের জন্য যাহা করিয়াছেন, তাহার সহিত আমার প্রিয়তম সুহৃদ স্বর্গীয় ব্যোমকেশ মুস্তফী ব্যতীত আর কাহারও তুলনা হইতে পারে না। কিন্তু আজ যখন সকল শ্রেষ্ঠ সাহিত্যিক ও সাহিত্য-প্রতিষ্ঠান আপনাকে সম্মানিত করিতেছেন তখন পরিষদ আপনার ন্যায্য অভিনন্দনে কেন যে বিমুখ হইলেন, বুঝিতে পারিলাম না।'

বঙ্গবাসী কলেজের অধ্যক্ষ গিরিশচন্দ্র বসু বলেছেন—'রামেন্দ্রসুন্দর দুটি কথা বলে আমার সঙ্গে নলিনীরঞ্জনের পরিচয় করাইয়া দেন। একটি হইতেছে "ব্যোমকেশ মুস্তফীর পর সাহিত্য-পরিষদের এরূপ অকৃত্রিম বন্ধু আর নাই।" অপরটি "and to know him is to love him" ১৩২৭ সালের ২৩শে জ্যৈষ্ঠ রামেন্দ্রসুন্দর পরলোকগমন করেন···তাঁহার বহু বন্ধুবান্ধব ও আত্মীয়স্বজন থাকা সত্ত্বেও, একমাত্র নলিনীরঞ্জনই রামেন্দ্রস্মৃতি-রক্ষায় অগ্রসর হইলেন। তাঁহার পরলোকগমনের ছয়মাসের মধ্যেই প্রায় ত্রিশ জন মনীষী ও লেখকের দ্বারা রামেন্দ্র-পরিচয় লেখাইয়া লইয়া এবং নিজে রামেন্দ্রসুন্দর সম্বন্ধে একটি সুচিন্তিত ও তথ্যপূর্ণ সন্দর্ভ লিখিয়া "আচার্য রামেন্দ্রসুন্দর" নামে একখানি সুন্দর গ্রন্থ সম্পাদন করিয়া প্রকাশ করিলেন · রামেন্দ্রসুন্দরের সুন্দর চরিত্রের বিশ্লেষণমূলক এই অনবদ্য সুন্দর গ্রন্থখানি তৎকালে কিভাবে সাধারণ্যে আদৃত হইয়াছিল তাহা সকলেই জানেন।'

কবিশেখর কালিদাস রায় লিখেছেন—

'যেদিন চেনেনি কেহ, রবাহূত যাত্রীদের ভিড়ে
দুয়ারে দাঁড়ায়েছিনু, তুমি মোরে বাণীর মন্দিরে
করেছিলে আমন্ত্রণ, সেই কথা করিয়া স্মরণ
আজি তোমা পঞ্চাশোর্ধে বাণীপীঠে করিনু বরণ।'

নলিনীরঞ্জনের প্রতিভা-আবিষ্কারের প্রতিভার যে এটি একটি প্রকৃষ্ট প্রমাণ তার আর সন্দেহ কি?

খগেন্দ্রনাথ চট্টোপাধ্যায় বলেছেন:—'ব্যোমকেশ দাদার মৃত্যুর পরে পরিষদে তাঁহার স্মৃতিরক্ষার উদ্দেশ্যে এবং তাঁহার দুঃস্থ পরিবারের সাহায্যার্থে

তুমি ( নলিনীরঞ্জন ) যে ভাবে পরিশ্রম করিয়াছিলে তাহা আমি জীবনে ভুলিতে পারিব না। তাহার প্রতি তোমার অবিচলিত শ্রদ্ধার নিদর্শনস্বরূপ তাঁহার রোগশয্যার প্রলাপ তুমি সম্পাদন-পূর্বক প্রকাশ করিয়াছিলে। ইহাতে তাঁহার দুঃস্থ পরিবারবর্গের কথঞ্চিৎ অর্থসাহায্য হইয়াছিল এবং তাঁহার সাহিত্যিক প্রতিভার যৎসামান্য পরিচয়ও দেশের নিকট প্রস্ফুট হইয়াছিল।' * * * শাস্ত্রী মহাশয় তোমার সম্বন্ধে একদিন বলিয়াছিলেন—"He is a wonderful man for original research He would run any risk, suffer any hardship, travel any distance for original information to the point If there is any gentleman who can fill the place left vacant by the death of our esteemed friend Babu Byomkesh Mustafi, it is Babu Nalinirranjan Pandit."

ডক্টর দেবপ্রসাদ ঘোষ লিখেছেন :—'বঙ্গীয় সাহিত্য-পরিষদের জন্য তিনি চিরজীবন যে পরিশ্রম করিয়া আসিয়াছেন পরিষদ-ভক্ত কোন ব্যক্তিই তাহা কোনদিন বিস্মৃত হইবেন না। কিন্তু সর্বাপেক্ষা দুর্ভাগ্যের বিষয় এই যে, সেই পরিষদই এই জয়ন্তী বা সংবর্ধনায় কোন সহানুভূতি প্রদর্শন করিলেন না। অথচ পরিষদের বর্তমান সভাপতি শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় মহাশয় এই সংবর্ধনা-সমিতির সভাপতি, এক কথায় ইহার প্রধান উদ্যোগী ও প্রাণস্বরূপ।

'বাংলার অধুনালুপ্ত সাহিত্য-সম্মেলন নলিনীবাবুর নিকট কি পরিমাণে ঋণী তাহা ভুক্তভোগী মাত্রই অবগত আছেন। হুগলী, চট্টগ্রাম, মেদিনীপুর, নৈহাটী ও রাধানগর প্রভৃতি গ্রামসমূহে অনুষ্ঠিত সম্মেলনগুলি তাঁহার আপ্রাণ চেষ্টা ব্যতীত কখনও সফলতা লাভ করিতে পারিত না।

'তারপর তিনি সুবক্তা ও ভগবদভক্ত। বাধানগরে শ্রীশ্রীঅভিরাম-জিউর শ্রীপাট-বাটীতে তাহার মুখে শ্রীচৈতন্যদেবের লীলামূলক যে ভাবময়ী বক্তৃতা শ্রবণ করি তাহা আমার হৃদয়ে চিরদিনই ধ্বনিত হইতে থাকিবে।

'জীবনে বহুবার নলিনীবাবুর কৃপা লাভ করিয়াছি, তাঁহার মধুর স্বভাব ও বিনয়নম্রভাব আমাকে বরাবর মুগ্ধ করিয়া আসিয়াছে। আচার্য অক্ষয়চন্দ্র, মনীষী হরপ্রসাদ তাঁহার কথা বলিতে বলিতে আত্মহারা হইয়া যাইতেন। ধন্য তাঁহার আকর্ষণী শক্তি, ধন্য তাঁহার লোক মুগ্ধ করিবার ক্ষমতা।'

ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ মহাশয় তাঁর সভাপতির ভাষণে বলেছেন :—'ইংরেজী ১৯০০ খ্রীঃ ( বঙ্গাব্দ ১৩০৬-৭ ) কিম্বা তাহার কিছু পূর্বে বাগবাজারে

একটী বিপুল জনসংঘের মাঝখানে একটী ১৬।১৭ বৎসরের যুবক বক্তৃতা করিতেছিল বক্তৃতার বিষয় ছিল প্রেমাবতার শ্রীচৈতন্যদেবের লীলাকাহিনী। বাল্যকাল হইতে শুনিয়া আসিতেছি "অমৃতং বালভাষিতম্," কিন্তু সেদিন এই কিশোর যুবকের মুখের কথাগুলি আমার কাছে অমৃত অপেক্ষাও মধুর লাগিল। তাহার বলিবার ভঙ্গী, ভাবাবেগ, এবং কণ্ঠস্বরের মাধুর্য আমাকে একেবারে সম্মোহিত করিল। এই যুবক আমার ও আপনাদের পরমপ্রিয় নলিনীরঞ্জন।

'এই ঘটনার কয়েকদিন পরে দেখিতে পাই সে পণ্ডিত রসিকমোহন বিদ্যাভূষণ মহাশয়ের নিকট যাইতেছে। তিনি তখন "শ্রীশ্রীবিষ্ণুপ্রিয়া" ও "আনন্দবাজার পত্রিকা"র সম্পাদক। নলিনীকে তিনি খুব ভালবাসেন, বক্তৃতার বিষয় সম্বন্ধে নির্দেশ ও উপদেশ গ্রহণ করিতে নলিনী তাহার নিকট যাতায়াত করে। আমার মনে পূর্ব হইতেই কেমন একটা খটকা জন্মিয়াছিল—এই ১৬।১৭ বৎসরের ছেলে এমন সুন্দর বক্তৃতা করিতে শিখিল কিরূপে? পরিচয়-প্রসঙ্গে জানিতে পারিলাম তাহার বাড়ী নবদ্বীপে। মাত্র এইটুকু জানিয়াই আমার মনের খটকা বিদূরিত হইল। তাহার পর নলিনীর সহিত সাহিত্য সম্মেলন ব্যপদেশে কত দূর-দূরান্তরে গিয়াছি, সকল স্থানেই নলিনী আমাকে দিয়া কবিতা লিখাইয়া লইয়া সেই কবিতা সম্মেলনে সাগ্রহে পাঠ করিয়াছে। এইরূপেই আমার বহু কবিতার জন্ম হইয়াছে, নলিনীর সাহচর্যে ও তাহারই প্ররোচনায়। এজন্য আমি তাহার কাছে ঋণী। নলিনী নহিলে আমার কবিতাগুলি রচিত হইত কিনা সন্দেহ।

' পূর্বে তাহার বক্তৃতা শক্তিতে মুগ্ধ হইয়াছিলাম। এখন তাহার সাহিত্যসেবা দেখিয়া ( ১৩১১ সালে "জাহ্নবী" সম্পাদনার প্রসঙ্গে ) অধিকতর মুগ্ধ হইলাম। দেখলাম নলিনী একাধারে সুবক্তা ও সুলেখক। ফুলের মত কোমল তাহার হৃদয়,—সদাই হাসিমুখ, পরের সেবা করিতে সে সর্বদাই প্রস্তুত হইয়া আছে, যাহার সহিত সে দুদণ্ড কথা কহে সেই-ই নলিনীর প্রতি আকৃষ্ট হয়। অক্ষয়বাবুর মত তীক্ষ্ণধী সমালোচক ও গম্ভীর প্রকৃতির ব্যক্তিকেও নলিনী কেমন করিয়া মুগ্ধ করিয়া ফেলিয়াছে। অক্ষয়বাবু নলিনী বলিতে অজ্ঞান।'

নলিনীরঞ্জন তাঁর সংবর্ধনায় আমাকে স্মরণ করেন এবং আমাকে তাঁর 'প্রতিভা' পূজায় পুষ্পাঞ্জলি দানের অধিকার দিয়ে ধন্য করেছিলেন। তাঁহার বৈষ্ণবশাস্ত্র-পাঠের শিক্ষক যিনি আমারও আচার্য ছিলেন তিনিই, যিনি মরজগতে অষ্টোত্তরশত বর্ষ ধরে আলোকস্তম্ভ রূপে বৈষ্ণব সাহিত্যের, বৈষ্ণব

পদাবলীর ও বৈষ্ণব দর্শনের অচিন্ত্যভেদাভেদতত্ত্বের আনন্দময় অমৃতরসরশ্মি বিকীর্ণ করে দিয়েছেন। আমি পূজ্যপাদ পণ্ডিত বৈষ্ণবাচার্য রসিকমোহন বিদ্যাভূষণ মহোদযের কথা বলছি। কিন্তু সেখানে তাঁর সঙ্গে আমার ঘনিষ্ঠতা ঘটেনি। তাঁর সঙ্গে আমার আলাপ ১৯৩২।৩৩ সালে, আমি তখন ১৬নং অক্রুর দত্ত লেনে থাকি। আমার প্রথম কাব্যগ্রন্থ "মন্দিরের চাবি," (১৯৩১ খৃঃ) প্রকাশ মাত্রেই নিষিদ্ধ হয়েছে— দ্বিতীয় "সাঁঝের প্রদীপ" নামক কাব্যগ্রন্থটি অল্পদিন মাত্র প্রকাশ হয়েছে এবং কতকগুলি কবিতা সমসাময়িক পত্র-পত্রিকায় প্রকাশ হয়েছে। পণ্ডিত নলিনীরঞ্জন তার প্রতি প্রসন্ন দৃষ্টিদান করে আমার সঙ্গে স্বয়ং এসে আলাপ করলেন। আমি অন্তরের শ্রদ্ধাভক্তি দিয়ে সেই অগ্রজপ্রতিম অতিথিকে বন্দনা করি —

'হে পথিক! তুমি পথের বন্ধু কণ্টকে ব্যথা পাইলে কেহ
আপন দশনে তুলেছ যতনে পরশ বুলাযে করেছ স্নেহ।
তুমি বৈষ্ণব আত্মবন্ধু সেবাই তোমার প্রাণের ব্রত
তারি লাগি তত আঁখি ছলছল বেদনা-আহত যেজন যত।
আমারি ভাগ্যে এসেছ বন্ধু, গৃহের ভাগ্যে পাযের ধূলি
আমার দুখানি করের ভাগ্যে মাথার উপরে লইনু তুলি। ইত্যাদি

কবিতাটী তাঁর জযন্তী-গ্রন্থের ১৬৮ পৃষ্ঠায় প্রকাশিত হয়েছে। তখন কে জানিত যে তাঁহার "কান্তকবি" গ্রন্থের ভূমিকা লেখার ভার আমার উপরে ন্যস্ত হবে। আমি জানিতাম যে কান্তকবির শতবার্ষিক স্মরণোৎসবের সময় ঠিক হয যে ঐ গ্রন্থের নূতন সংস্করণের ভূমিকা লিখবেন আমাদের অনুজপ্রতিম বন্ধু ডক্টর রথীন্দ্রনাথ রায। কিন্তু তাঁর আকস্মিক তিরোধানে বাধ্য হযে— "আমার যেটুকু সাধ্য করিব তা আমি" কবিগুরুর এই বাণী স্মরণ করে আমাকেই সেই গুরু-দাযিত্ব গ্রহণ করতে হল।

আমার সেই দায়িত্বের ভার লাঘব করার জন্য আমাদের অগ্রজপ্রতিম কবি, শ্রীনরেন্দ্রদেবের প্রেমাঞ্জলি থেকে কযেক পংক্তি উদ্ধৃত করা সমীচীন মনে করি, কারণ সেগুলি যেন নলিনীরঞ্জনের লেখনী-লিখিত চরিত্রচিত্রের মত :—

'অমিতকর্মী তুমি শুধু যাও, নীরবে সাধিযা সবার কাজ,
তোমার নিপুণ হাতের চিহ্ন সকল ক্ষেত্রে পড়েছে আজ।
গীতি, সাহিত্যসমাজ, ধর্ম—সকল কর্মে তোমার ঠাঁই,
তোমার যত্নে গড়িয়া উঠেছে কত পাঠাগার, সংখ্যা নাই।

তোমার বুকের রক্তে বেঁধেছে কত না প্রথম অনুষ্ঠান
তোমারই প্রগাঢ় অনুরাগে কত মৃত-মন্দির পেয়েছে প্রাণ।
তোমারই অসীম স্নেহরসে কত বাণীর কুঞ্জ মুঞ্জরিত
তোমারই যত্নে কবিমনীষীর অতীত কীর্তি সঞ্জীবিত।
তোমার গুণের সমাদর করি সাধিছে যারা এ যোগ্য কাজ,—
তব সম্মানে এ অনুষ্ঠানে সম্মান হেরি তাদেরি আজ।'

পি ১০৩ লেকটাউন
কলিকাতা ৫৫

শ্রীকালীকিঙ্কর সেনগুপ্ত

## নলিনীরঞ্জন পণ্ডিতের জীবনের সংক্ষিপ্ত ঘটনাপঞ্জী :

জন্ম : ২৩শে ফেব্রুয়ারী, ১৮৮৪ ( বঙ্গাব্দ ১২৯০ )।

মৃত্যু : ২৯শে ডিসেম্বর, ১৯৪০ ইং ( ১৩৪৭—৫৬ বৎসর বয়সে )।

বঙ্গীয় সাহিত্য-পরিষদের সহকারী সম্পাদক : ১৩২৩, ১৩২৯, ১৩৩১-৩৪, ১৩৪৩।

বঙ্গীয় সাহিত্য-পরিষৎ-প্রকাশিত "হরপ্রসাদ সংবর্ধন লেখমালা" ১ম খণ্ডে হর প্রসাদের জীবনপঞ্জী লিখিয়াছেন।

সম্পাদক : "জাহ্নবী" : ১৩১১-১৩১৬।

সহযোগী সম্পাদক : "যমুনা" ১৩১৭। ফণীন্দ্রনাথ পাল অন্যতব সম্পাদক।

গ্রন্থকার : ১ কান্তকবি রজনীকান্ত—১৩২৮

২. শিক্ষাসংস্কারে রামেন্দ্রসুন্দর।

বিশেষ প্রবন্ধ : বাংলাব বাউল-সম্প্রদায ( গৃহস্থ পত্রিকা, কার্তিক ১৩২০ )।

১৩১৭ বঙ্গাব্দে বঙ্গীয সাহিত্য-পরিষৎ "বাউল-সম্প্রদাযেব জ্ঞাতব্য বিষয" সংগ্রহের জন্য "কৃষ্ণবিনোদিনী স্বর্ণপদক" পুবস্কার ঘোষণা কবেন। ১৩১৭ ও ১৩১৮, এই সালে ঐ বিষযে উপযুক্ত প্রবন্ধ পাওযা যায নাই। ১৩১৯ সালে মহা-মহোপাধ্যায শ্রীযুক্ত হবপ্রসাদ শাস্ত্রী এম-এ. সি. আই. ই. শ্রীযুক্ত নলিনীরঞ্জন পণ্ডিত মহাশয-লিখিত প্রবন্ধটিকে সর্বোৎকৃষ্ট বলিযা ঘোষণা করেন এবং বলেন—

"Well written The writer has worked much and has collected much valuable information, I have no hesitation to recomend the prize, whatever the amount be, to him."

অতঃপর নলিনীবাবু বঙ্গীয় সাহিত্য-পরিষদেব উনবিংশ বাৎসরিক অধিবেশনে "কৃষ্ণবিনোদিনী স্বর্ণপদক" প্রাপ্ত হন।

প্রকাশক : বঙ্গীয় নাট্যশালা ( সমালোচনা )

ধনঞ্জয় মুখোপাধ্যায়, এই ছদ্মনামে অর্ধেন্দুশেখর মুস্তফীর পুত্র ব্যোমকেশ মুস্তফী এই গ্রন্থটি লিখিয়াছিলেন।

সম্পাদনা : রোগশয্যার প্রলাপ, ১৩৩০ সাল।

রোগাতুর শর্মা, এই ছদ্মনামে ব্যোমকেশ মুস্তফী ইহা লেখেন। ১৩২৩, "মানসী ও মর্মবাণী" পত্রিকায় প্রকাশিত।

শরতের ফুল ( পূজাবার্ষিকী ) ১৩৩৪।

"গৃহস্থ" পত্রিকা কিছুদিন পরিচালনা করেন।

ভূমিকায় উল্লিখিত—গ্রন্থের ও প্রবন্ধের নির্দেশিকা :

১. বাউল-সম্প্রদায়— প্রবন্ধ : "গৃহস্থ" পত্রিকা, কার্তিক ১৩২০।

২. নলিনী-সাহিত্য—নলিনী জয়শ্রী : লেখকের পঞ্চাশত্তম বর্ষের জয়ন্তী-গ্রন্থ।

৩. ভারতবর্ষ—মাঘ ১৩৪৭, পৃঃ ২৫৮।

৪. নলিনীরঞ্জন পণ্ডিত-স্মরণে—প্রবন্ধ : যুগান্তর ( সাময়িকী ) ১৭।৯।১৯৬১ ইং, লেখিকা জয়শ্রী চক্রবর্তী।

৫. বাণীর জাগ্রত-পূজারী নলিনীরঞ্জন পণ্ডিত—লেখক শ্রীমদন চক্রবর্তী। সচিত্র অভিযাত্রী ( প্রথম বর্ষ, চৈত্র-সংখ্যা ১৩৬৩ )